# শৃঙ্গার-তিলকম্

বাহূ যৌ চ মৃণালমাস্যকমলং লাবণ্যলীলাজলং, শ্রোণী তীর্থশিলা চ নেত্রশফরং ধম্মিল্লশৈবালকম্।
কান্তায়াঃ স্তনচক্রবাকযুগলং কন্দর্পবাণানলৈর্দগ্ধানামবগাহনায় বিধিনা রম্যং সরো নির্ম্মিতম্॥ ১॥
যাতা মধুযামিনী যদি পুনর্নায়াতি মে স প্রভুঃ, প্রাণা যান্ত বিভাবসৌ যদি পুনর্জন্মগ্রহং প্রার্থয়ে।
ব্যাধঃ কোকিলবন্ধনে হিমকরধ্বংসে রাহুগ্রহঃ, কন্দর্পে হরনেত্রদীধিতিরহং প্রাণেশ্বরে মন্মথঃ॥ ২॥
কস্তুরী-বরপত্রভঙ্গনিকরো ভ্রষ্টো ন গণ্ডস্থলে, নো লুপ্তং সখি চন্দনং স্তনতটে ধৌতং ন নেত্রাঞ্জনম্।
রাগো ন স্খলিতস্তবাধরপুটে তাম্বূলসংবর্দ্ধিতঃ, কিং রুষ্টাসি গজেন্দ্রগমনে! কিংবা শিশুস্তে পতিঃ? ৩॥
দীর্ঘাতে কান্তে কথমপি চ কালেন বহুনা, কথাভির্দেশানাং সখি রজনীরর্দ্ধং গতবতী।
ততো যাবল্লীলা-কলহকুপিতাস্মি প্রিয়তমে, সপত্নীব প্রাচীদিগিয়মভবত্তাবদরুণা॥ ৪॥

গ্রন্থকর্ত্তা রমণীগণকে সরোবর সাজাইয়া বর্ণন করিতেছেন। সরোবরে যে সকল বস্তু থাকে, ইহাতেও তাহাই দেখাইতেছেন। যথা—স্ত্রীলোকের বাহুযুগল মৃণালস্বরূপ, আর বদন কমলস্বরূপ, দেহের সৌন্দর্য্য জলস্বরূপ, আর শ্রোণি (ত্রিবলী) তীর্থশিলা অর্থাৎ সোপানস্বরূপ ও নেত্রযুগলই শফরী (পুঁটি মৎস্য) এবং ধম্মিল, (মস্তকের বদ্ধকেশ-সকল) শৈবাল-স্বরূপ হইতেছে, কামার্ত্ত ব্যক্তিদিগের অবগাহন নিমিত্ত বিধাতা এই রমণীয় সরোবর নির্ম্মাণ করিয়াছেন॥ ১॥ প্রোষিতপতিকা কোন বিরহিণী কামিনী, বহুকাল পর্য্যন্ত পতির আগমন না হওয়ায় বাসন্তী রাত্রি আগতা দেখিয়া খেদ করিয়া বলিতেছে।—এই ত মধু যামিনী উপস্থিত হইয়াছে; এ সময়ে আমার প্রিয়তম যদ্যপি আগমন না করেন, তাহা হইলে এ প্রাণ তাঁহারই বিরহাগ্নিতে ভস্মীভূত হইয়া যাউক, তজ্জন্য আমার কিঞ্চিন্মাত্র মনঃক্ষোভ নাই; কিন্তু যদি পুনরায় জন্মগ্রহণ করিতে হয়, তবে এইমাত্র প্রার্থনা করি, যেন কোকিলদিগের বিনাশের নিমিত্ত ব্যাধ হইতে পারি, আর চন্দ্রমণ্ডলকে গ্রাস করিবার নিমিত্ত যেন রাহু হইয়া জন্মগ্রহণ করিতে পারি, আর জন্মান্তরে যেন কন্দর্প হইয়া প্রাণেশ্বরকে ব্যথিত করিতে পারি এবং মহাদেবের নেত্রস্থ অগ্নি হইয়া যে মদনকে ভস্মীভূত করিতে পারি, তাহা হইলে আর কখনও এরূপ বিরহ-যন্ত্রণা ভোগ করিতে হইবে না॥ ২॥ নবীনবয়স্ক পতির সহিত সহবাসানন্তর প্রভাতে উত্থিতা কোন সখার প্রতি অবলোকন করিয়া অপরা সখী কহিতেছে, সখি! তোমার নব প্রিয়তমের মনোরথ বর্দ্ধিত করিবার জন্য গত রজনীতে গণ্ডস্থলে যে মৃগমদ (কস্তূরী আদি গন্ধদ্রব্য) লেপন করিয়াছিলে, তাহাও ভ্রষ্ট (বিকৃতি-ভাবাপন্ন) হয় নাই, আর স্তনযুগলোপরি যে চন্দনাদি লেপন করিয়াছিলে, তাহাও আনন্দাশ্রু দ্বারা ধৌত হইয়া যায় নাই, হে গজেন্দ্রগমনে! বহুকালের পর বিদেশ হইতে তোমার পতি আসিয়াছেন বলিয়াই কি তুমি তাহার প্রতি কুপিতা হইয়াছ? অথবা তোমার পতি কি অতিশয় শিশু? ইহাতে আমার অন্তঃকরণে অত্যন্ত সন্দেহ উপস্থিত হইয়াছে, অতএব আশু সন্দেহ নিরাকরণ কর॥ ৩॥ বহুকালের পর গৃহাগত নবীনবয়স্ক ভর্ত্তার সহিত সহবাসকারিণী সখীর প্রতি পরদিন পুনর্ব্বার জিজ্ঞাসা করাতে সেই সখী, স্বীয় অবস্থা অর্থাৎ গত রজনীর অবস্থা কহিতেছে।—বহুদিনানন্তর পতি নানা দিগ্‌দেশ পরিভ্রমণ করিয়া আসিয়াছেন, তাঁহার সহিত কুশলাদি-বৃত্তান্ত আলাপন করায় অর্দ্ধরজনী গত হইয়া গেল, অনন্তর প্রাণনাথের উপর কেলিক্রীড়াচ্ছলে কুপিতা হইয়াছিলাম, তাহাতেও এক প্রহর রাত্রি গত হইয়া যায়, তাহার পরেও ত একপ্রহর কাল সময় ছিল, তাহাতেও সমস্ত ব্যাপার না হইল কেন, যদি এই কথা বল, তাহার উত্তর এই যে, পূর্ব্বদিক্ সপত্নীস্বরূপ হইয়া চক্ষুর্দ্বয় রক্তিমা-বর্ণ ধারণ করত উপস্থিত হইল; অর্থাৎ প্রভাত হইল,

এতেষাং শৃণু কারণং সখি! পুনর্বক্ষ্যামি সর্ব্বঞ্চ তে, নো রুষ্টা রতিমন্দিরে প্রিয়তমে বালো ন মে বল্লভঃ।
মাং দৃষ্ট্বা নবযৌবনাং সচকিতাং কন্দর্পদর্পাপহাং, মুক্তো দৈত্যগুরুঃ প্রিয়েণ সহসানঙ্গপ্রসঙ্গঃ কৃতঃ॥ ৫॥

ইন্দীবরেণ নয়নং মুখমম্বুজেন, কুন্দেন দন্তমধরং নবপল্লবেন।
অঙ্গানি চম্পকদলৈঃ স বিধায় ধাতা, কান্তে কথং ঘটিতবান্ উপলেন চেতঃ॥ ৬॥

একো হি খঞ্জনবরো নলিনী-দলস্থো, দৃষ্টঃ করোতি চতুরঙ্গবলাধিপত্যম্।
কিংবা করিষ্যতি ভবদ্বদনারবিন্দে, জানামি নো নয়নখঞ্জনযুগ্মমেতৎ॥ ৭॥

যে যে খঞ্জনমেকমেব কমলে পশ্যন্তি দৈবাৎ ক্বচিৎ,
তে সর্ব্বে কৃতিনো ভবন্তি সুতরাং বিখ্যাতভূমীভুজঃ।
ত্বদ্বক্ত্রাম্বুজনেত্রখঞ্জনযুগং পশ্যন্তি যে যে জনা-
স্তে তে মন্মথবাণ-জালবিকলা মুগ্ধে কিমিত্যদ্ভুতম্॥ ৮॥

ঝটিতি প্রবিশ গেহং মা বহিস্তিষ্ঠ কান্তে, গ্রহণসময়বেলা বর্ত্ততে শীতরশ্মেঃ।
অয়ি! সুবিমল-কান্তিং বীক্ষ্য নূনং স রাহুগ্রসতি তব মুখেন্দুং পূর্ণচন্দ্রং বিহায়॥ ৯॥

শ্লাঘ্যং নীরসকাষ্ঠতাড়নশতং শ্লাঘ্যঃ প্রচণ্ডাতপঃ,
শ্লাঘ্যং পঙ্কবিলেপনং পুনরিহ শ্লাঘ্যোঽতিদাহানলঃ।
যৎকান্তাকুচকুম্ভবাহুলতিকা-হিল্লোললীলাসুখং,
লব্ধং কুম্ভবর! ত্বয়া ন হি সুখং দুঃখৈর্বিনা লভ্যতে॥ ১০॥

তজ্জন্য মনে অতি ক্ষোভ রহিয়া গেল॥ ৪॥ পূর্ব্বোক্ত শ্লোক দ্বারা সখীর প্রতি প্রশ্ন করায় তাহার প্রত্যুত্তর প্রদান করিতেছে।—হে সখি! ইহার কারণ তোমার নিকট আনু-পূর্ব্বিক সমস্ত বলিতেছি, তুমি শ্রবণ কর। কেলিগৃহে আমি আমার প্রিয়তমের প্রতি ক্রুদ্ধা হই নাই এবং আমার ভর্ত্তাও অত্যন্ত বালক নয় * * ॥ ৫॥ হে সুন্দরি! বিধাতা তোমার নেত্রদ্বয় ইন্দীবর দ্বারা নির্ম্মাণ করিয়াছেন, কুন্দপুষ্প দ্বারা দন্তপংক্তি, নবপল্লবদ্বারা অধর ও চম্পক-পুষ্প দ্বারা অঙ্গ-প্রত্যঙ্গ সকল নির্ম্মাণ করিয়াছেন, এইরূপ সমস্ত অঙ্গই কোমল পদার্থ দ্বারা রচিত হইয়াছে, কেবলমাত্র অন্তঃকরণটীকে প্রস্তর দ্বারা নির্ম্মাণ করিয়াছেন॥ ৬॥ কোন নবীনা নাগরীর প্রতি কোন নবীন নাগর বলিতেছে, হে সখি! পদ্মের উপরিভাগে যদি একটীমাত্র খঞ্জনপক্ষী দৃষ্টিগোচর হয়, তাহা হইলে সে ব্যক্তি চতুরঙ্গবলান্বিত হইয়া রাজ্যসম্পদ্ প্রাপ্ত হয়, কিন্তু আমি আজ তোমার বদনারবিন্দে নয়নরূপ খঞ্জনদ্বয় অবলোকন করিলাম, আমি যে তজ্জন্য কি হইব, তাহা আর বলিতে পারি না॥ ৭॥ কোন নায়ক কোন নায়িকার প্রতি কহিতেছে, হে মানিনি! কোন সময়ে দৈবযোগে যদি কোন ব্যক্তি পদ্মের উপরিভাগে একটীমাত্র খঞ্জনপক্ষী সন্দর্শন করে, তাহা হইলে সে ব্যক্তি অচিরকালের মধ্যে বিদ্বান্ ও পৃথিবীপতি হয়। আর তোমার বদনারবিন্দে নেত্রস্বরূপ খঞ্জনদ্বয় যাহারা অবলোকন করে, তাহারা অতিশয় কামপ্রপীড়িত হয়; অতএব হে সুন্দরি! ইহা অতিশয় আশ্চর্য্যের বিষয় বলিতে হইবে॥ ৮॥ কোন নায়ক স্বীয় নায়িকার প্রতি বলিতেছে, হে সুন্দরি! তুমি অতিসত্বর গৃহমধ্যে প্রবিষ্ট হও, বহির্দেশে অবস্থিতি করিও না, কারণ, চন্দ্রের গ্রহণ লাগিবার সময় উপস্থিত হইয়াছে, অতএব তোমার এই সুনির্ম্মলকান্তি অবলোকন করিয়া রাহুগ্রহ নিশ্চয়ই পূর্ণচন্দ্রকে পরিত্যাগ পূর্ব্বক তোমার মুখচন্দ্রকে গ্রাস করিবে, অতএব শীঘ্র গৃহমধ্যে প্রবেশ কর, বাহিরে থাকিও না॥ ৯॥ হে কুম্ভবর! তুমি শত শতবার শুষ্ক কাষ্ঠের দ্বারা তাড়না সহ্য করিয়াছ, অতিপ্রচণ্ড আতপতাপও সহ্য করিয়াছ, সর্ব্বাঙ্গে পঙ্কলেপন সহ্য করিয়াছ, অতিপ্রচণ্ড তীক্ষ্ণ অগ্নিসন্তাপও সহ্য করিয়াছ, এই সমস্তই এক্ষণে তোমার পক্ষে শ্লাঘার বিষয় হইয়াছে, কেন না, অধুনা কামিনীগণের * * * আশ্লেষ জন্য সুখানুভব করিতেছ, অত-

কিং কিং বক্ত্রমুপেত্য চুম্বসি বলান্নির্লজ্জ! লজ্জা ক তে,
বস্ত্রান্তং শঠ মুঞ্চ শপথৈঃ কিং ধূর্ত্ত নির্ব্বন্ধসে।
ক্ষীণাহং গতরাত্রিজাগরবশাৎ তামেব যাহি প্রিয়াং,
নির্মাল্যোজ্‌ঝিতপুষ্পদামনিকরে কা ষট্‌পদানাং রতিঃ॥ ১১
বাণিজ্যেন গতঃ স মে গৃহপতির্বার্ত্তাপি ন শ্রূয়তে,
প্রাতস্তজ্জননী প্রসূতত্তনয়া জামাতৃগেহং গতা।
বালাহং নবযৌবনা, নিশি কথং স্থাতব্যমস্মদ্‌গৃহে,
সায়ং সম্প্রতি বর্ত্ততে পথিক হে স্থানান্তরে গম্যতাম্॥ ১২॥
যামিন্যেষা গহনজলদৈর্বদ্ধভীমান্ধকারা,
নিদ্রাং যাতো মম পতিরসৌ ক্লেশিতঃ কর্ম্মদুঃখৈঃ।
বালা চাহং মনসিজ-ভয়াৎ প্রাপ্তগাঢ়প্রকম্পা,
গ্রামশ্চৌরৈরয়মুপহতঃ পান্থ নিদ্রাং জহীহি॥ ১৩॥
ইয়ং ব্যাধায়তে বালা ভ্রূরস্যাঃ কার্ম্মুকায়তে।
কটাক্ষাশ্চ শরায়ন্তে মনো মে হরিণায়তে॥ ১৪॥
ক ভ্রাতশ্চলিতোঽসি? বৈদ্যকগৃহে কিম্বত্র শান্ত্যৈ রুজাঃ,
কিম্মে নাস্তি সখে! গৃহে প্রিয়তমা সর্ব্বান্ গদান্ হন্তি যা।

এব জানা গেল যে, অগ্রে দুঃখ ভোগ না করিলে পশ্চাৎ সুখলাভ হয় না। ১০॥ কোন নায়কের প্রতি খণ্ডিতা নায়িকার উক্তি।—হে নাথ! কেন আর নির্লজ্জের ন্যায় আসিয়া * * * পূর্ব্বক আমার মুখচুম্বনাদি করিলে? আমার বস্ত্রাঞ্চল ছাড়িয়া দাও ইত্যাদি প্রতিজ্ঞা আর করিতে হইবে না, কেন আর প্রবঞ্চনা করিতেছ? তুমি আসিবে বলিয়া আমি রাত্রিতে জাগরিত থাকায় আমার দেহ অবসন্নপ্রায় হইয়াছে। যে তোমার প্রিয়পাত্র, তাহার নিকটে যাও, নির্গন্ধ পুষ্পের মালায় কি ভ্রমরের আসক্তি থাকে? ১১। কোন পথিক রাত্রিযাপন করিবার নিমিত্ত কোন বিরহিণীর ভবনে অতিথি হইয়া জিজ্ঞাসা করিলে পর, সেই পূর্ণযৌবনা কামিনী তাহাকে সঙ্কেতে থাকিবার নিমিত্তই অভিলাষ প্রকাশ করিতেছে। হে পথিক! আমার গৃহস্বামী বাণিজ্য করিবার নিমিত্ত বিদেশে গমন করিয়াছেন, বহুকাল গত হইল, তাঁহার মঙ্গলসূচক কোন সংবাদ অবগত হই নাই, তাঁহার গর্ভধারিণীও দৌহিত্রকে দেখিবার জন্য প্রভাতেই জামাতার গৃহে গমন করিয়াছেন এবং আমিও সম্পূর্ণযৌবনবতী; তবে আমার গৃহেই বা তুমি এই রাত্রিকালে কিরূপে অবস্থিতি করিবে? সংপ্রতি সন্ধ্যাকাল উপস্থিত, অতএব স্থানান্তরে গমন কর, (অর্থাৎ আমার গৃহে আর দ্বিতীয় ব্যক্তি কেহ নাই, এইরূপ বলায় বুঝা যাইতেছে, যেন সঙ্কেতেই থাকিবার জন্যই বলিতেছে)॥ ১২॥ কোন নায়িকা স্বীয় ভর্ত্তাকে কাতর দর্শন করিয়া এইরূপে পথিককে নিজের মনোভাব প্রকাশ করিতেছে, এই রজনী অতিশয় নিবিড়মেঘে আচ্ছন্ন হইয়াছে, আমার গৃহ-স্বামী কর্ম্মদোষে অত্যন্ত কাতর হইয়া নিদ্রা যাইতেছেন। আমি অল্পবয়স্কা রমণী, তায় আবার পূর্ণযৌবনা, কন্দর্প আবার আমাকে কম্পিতা করিতেছে, গ্রামস্থ লোক-সকল এখন চোরের ভয়ে সর্ব্বদাই ভীত হইয়া রহিয়াছে, সুতরাং হে পথিক! তুমি নিদ্রা পরিত্যাগ কর॥ ১৩॥ কোন সময়ে দুই বন্ধু কামসন্তাপিত হইয়া গঙ্গাতীরে ভ্রমণ করিতে করিতে অতি রূপবতী এক যুবতীকে সন্দর্শন করিয়া এক বন্ধু অপর বন্ধুকে কহিতেছে, দেখ ভাই! এই যুবতী ব্যাধের সদৃশী, ইহার ভ্রূযুগল কার্ম্মুকস্বরূপ, দেখিতে অতি সুন্দর এবং ইহার কটাক্ষ শরসদৃশ, আর আমরা বন-হরিণ সদৃশ (অর্থাৎ কটাক্ষরূপ বাণাঘাতে আমার মনোরূপ হরিণকে বিদ্ধ করিতেছে)॥১৪॥ কোন সময়ে একজন বন্ধু অন্য বন্ধুকে জিজ্ঞাসা করিতেছেন, বন্ধু! তুমি কোথায় গমন করিতেছ? সে ব্যক্তি উত্তর করিল, বৈদ্যের ভবনে চিকিৎসার জন্য যাইতেছি। তখন বন্ধু পুনরায় বলিল, সখে! তোমার প্রিয়তমা কি গৃহে নাই? সেই যে সমস্ত রোগ আরোগ্য করিতে পারে অর্থাৎ

বাতশ্চেৎ কুচকুম্ভমর্দ্দনবশাৎ পিত্তঞ্চ বক্ত্রামৃতাৎ,
শ্লেষ্মাণং বিনিহন্তি হন্ত সুরতব্যাপার-কেলিশ্রমাৎ ॥ ১৫ ॥
দৃষ্টিং দেহি পুনর্বালে, হরিণায়তলোচনে।
শ্রূয়তে হি পুরা লোকে বিষস্য বিষমৌষধম্ ॥ ১৬ ॥
অন্তর্গতা মদনবহ্নিশিখাবলী যা, সা বাধতে কিমিহ চন্দনপঙ্কলেপৈঃ।
যঃ কুম্ভকারপয়নোপরি পঙ্কলেপস্তাপায় কেবলমসৌ ন চ তাপশান্ত্যৈ ॥ ১৭ ॥
দৃষ্ট্বা যাসাং নয়নসুষমাং বঙ্গবারাঙ্গনানাং,
দেশত্যাগঃ পরমকৃতিভিঃ কৃষ্ণসারৈরকারি।
তাসামেব স্তনযুগজিতাঃ কুম্ভিনঃ সন্তি মত্তাঃ,
প্রায়ো মূর্খঃ পরিভববিধৌ নাভিমানং তনোতি ॥ ১৮॥
কুসুমে কুসুমোৎপত্তিঃ শ্রূয়তে ন চ দৃশ্যতে।
বালে তব মুখাম্ভোজে কথমিন্দীবরদ্বয়ম্ ॥ ১৯ ॥
কথমেতৎ কুচদ্বন্দ্বং পতিতং তব সুন্দরি।
পশ্যাধঃখননাৎ মূঢ় পতন্তি গিরয়োঽপি চ ॥ ২০ ॥
অপূর্ব্বো দৃশ্যতে বহ্নিঃ কামিন্যাঃ স্তনমণ্ডলে।
দূরতো দহতে গাত্রং হৃদি লগ্নস্তু শীতলঃ ॥ ২১ ॥

---

দেহের মধ্যে যে বায়ু, পিত্ত ও কফ আছে, ইহাদের সাম্যাবস্থাই সুখ, আর ইহাদের বিপর্য্যয় হইলেই রোগ; অতএব যদি বায়ু প্রবল হইয়া তোমার কোন রোগ উপস্থিত করিয়া থাকে, তাহা হইলে গৃহে গিয়া প্রিয়তমার কুচযুগল মর্দ্দন কর, তাহাতে বায়ুর প্রাবল্য বিনষ্ট হইবে। আর যদি পিত্তাধিক্য বশতঃ কোন অসুখ হইয়া থাকে, তাহা হইলে প্রিয়তমার মুখচুম্বনাদি কর, তাহাতে পিত্ত-প্রাবল্য দূরীভূত হইবে, আর শ্লেষ্মাধিক্য জন্য যদি কোন রোগ হইয়া থাকে, তাহা হইলে শৃঙ্গারাদিব্যাপার কর, সমস্তরোগ নিবারণ হইবে, অতএব কবিরাজ-ভবনে গমন করিবার আর কিছুমাত্র আবশ্যক নাই, শীঘ্রই প্রিয়তমার নিকট গিয়া রোগশান্তির চেষ্টা কর ॥ ১৫ ॥ কোন যুবক স্বীয় বনিতাকে বলিতেছে, হে কমলায়তলোচনে! হে সুন্দরি! আমার প্রতি পুনর্ব্বার কটাক্ষ বিক্ষেপ কর। কেন না, শুনিতে পাওয়া যায় যে, এ জগতে বিষই বিষের ঔষধ। আমি তোমার প্রথম বিষময় কটাক্ষশরে জর্জ্জরিত-কলেবর হইয়া, দ্বিতীয় কটাক্ষশরস্বরূপ ঔষধে আরোগ্য লাভ করিয়া সুশীতল হইবার প্রত্যাশা করিতেছি ॥ ৪৬ ॥ অন্তঃকরণের মধ্যে যে কামানল প্রজ্বলিত হইয়াছে, তাহা কি চন্দনরসাভিষেকে কখন নির্ব্বাপিত হয়? কুম্ভকারগণ পয়নের উপরিভাগে যে সকল পঙ্কলেপ প্রদান করে, উহা কেবল তাপের বৃদ্ধির জন্যই হইয়া থাকে, কদাচ তাহাতে তাপের শান্তি হয় না ॥ ১৭ ॥ যে সকল বারাঙ্গনাদিগের নেত্রযুগল সন্দর্শন করিয়া কৃষ্ণসারগণ দেশ পরিত্যাগ করিয়াছে, আবার সেই বারাঙ্গনাদিগের স্থূল ও উন্নত পয়োধরযুগলের সন্নিকটে হস্তিসকল পরাভূত হইয়া অদ্যাপি মত্ত হইয়া রহিয়াছে, না হইবেই বা কেন? কৃতি-লোক সকল পরাস্ত হইলে কদাচ অভিমান করিতে অভিলাষ করে না ॥ ১৮ ॥ পুষ্পের উপর পুষ্পের উৎপত্তি হয় কেবল শ্রবণ করা যায় মাত্র, কেহ কখন অবলোকন করেন নাই হে সুন্দরি! তোমার মুখরূপ-কমলে লোচনদ্বয়রূপ দুইটী ইন্দীবর (নীলপদ্ম) সন্দর্শন করি অতিশয় আশ্চর্য্যের বিষয়, তাহার আর সন্দেহ নাই ॥ ১৯ ॥ পথে গমন করিতে ॥ যুবক একটী স্ত্রীলোককে জিজ্ঞাসা করিল, হে সুন্দরি! তোমার এমন যৌবনাবস্থা হইল কেন? ইহার কারণ কি? তাহার কথা শ্রবণ করিয়া যুবতী উত্তর প্রদান তুমি দেখ, অধোদেশে খনন করিলে পর, অতি কঠিন বস্তু যে পর্ব্বতাদি, তাহাও অতএব দিবারাত্র যখন অধোদেশ খনন হইতেছে, তখন কোমল স্তন-যু ইহাতে আশ্চর্য্যের বিষয় কি আছে? ২০ ॥ কন্দর্পশর-পীড়িত কোন যুবক তা বলিতেছে, দেখ ভাই, বতীদিগের স্তনমণ্ডলে যে অনল দর্শন করিতেছি

এনং পয়োধরযুগং পতিতং নিরীক্ষ্য, খেদং বৃথা বহসি কিং কমলায়তাক্ষি।
যস্মাৎ সহস্রকিরণো জনতাপকারী, অত্যুন্নতঃ প্রভবতীতি কিমত্র চিত্রম্॥২২॥
কোপস্ত্বয়া যদি কৃতো ময়ি পঙ্কজাক্ষি, সোঽস্তু প্রিয়স্তব কিমত্র বিধেয়মন্যৎ।
আশ্লেষমর্পয় মদর্পিতপূর্ব্বমুচ্চৈরুচ্চৈঃ সমর্পয় মদর্পিতচুম্বনঞ্চ॥ ২৩॥
অয়ি! মন্মথচুতমঞ্জরি! কমলায়তচারুলোচনে!
অপহৃত্য মনঃ ক যাসি মে কিমরাজকমত্র বর্ত্ততে? ২৪
বিজ্ঞপ্তিরেষা মম জীববন্ধো, তত্রৈব নেয়া দিবসাঃ কিয়ন্তম্।
সম্প্রত্যযোগ্যাস্থিতিরেষ দেশঃ, করা হিমাংশোরপি তাপয়ন্তি॥ ২৫॥
কল্যাণি! চন্দনরসৈঃ পরিষিচ্য গাত্রং, দ্বিত্রীণ্যহানি কথমপ্যতিবাহয়েথাঃ।
আগত্য তত্রভবতীং পরিরভ্য দোর্ভ্যাং, নেষ্যামি শীতকিরণাদতিশীতলত্বম্॥ ২৬॥

ইতি মহাকবিকালিদাসবিরচিতং শৃঙ্গারতিলকং সমাপ্তম।

কখন বা সুশীতল হইতে দেখা যায়, দূর হইতে অবলোকন করিলে শরীর দগ্ধ হইতে থাকে, আবার নিকটে যাইয়া আসক্তভাবে গাত্রে সংলগ্ন করিলে সুশীতল বোধ হইয়া থাকে॥ ২১॥ হে কমললোচনে! তুমি কুচযুগলকে নম্রভাবাপন্ন সন্দর্শন করিয়া বৃথা অনুতাপ করিতেছ কেন? দেখ, জনতাপকারী সূর্য্যদেব সহস্র-কিরণ-সম্পন্ন হইলেও তথাপি তাঁহাকে পতিত হইতে হয়, সুতরাং উন্নত হইলেই পতন অবশ্যম্ভাবী, তোমার স্তনযুগল পীন অথচ উন্নত বলিয়াই যে পতন হইবে না, ইহাই বা কি? অর্থাৎ ইহাতে আর আশ্চর্য্যের বিষয় কিছুই নাই॥ ২২॥ হে সুন্দরি! প্রণয় কোপ তোমার দূরীভূত হইয়াছে, আশীর্ব্বাদ করি, তোমার সর্ব্বাঙ্গীন কুশল হউক্, তুমি আমাকে অতিশয় গাঢ়রূপে আলিঙ্গন ও মুখচুম্বনাদি কর, এতদ্ভিন্ন আর উপস্থিত কি কার্য্য আছে? ২৩॥ হে মদনমঞ্জরি! কমললোচনে! কন্দর্পবাণসদৃশি! আমার মন চুরি করিয়া কোথায় পলাইতেছ? এখানে কি রাজার ভয় নাই? ইহা কি অরাজকের পুরী? ২৪॥ কোন বিরহিণী কামিনী স্বীয় বিরহবেদনা ছলক্রমে জানাইবার জন্যই এই সমস্ত বাক্য বলিয়া স্বামীর নিকট পত্র লিখিতেছে। হে জীবনের বন্ধু! আপনার নিকট এ দাসীর এইমাত্র নিবেদন যে, আপনি আরও কিছু কাল যেন সেই দেশেই কালযাপন করেন। কেন না, অধুনা এ প্রদেশ আমাদের অবস্থিতির অযোগ্য হইয়া উঠিয়াছে, যেহেতু, হিমকিরণ চন্দ্রের সুশীতল রশ্মি এখনও এস্থানে তাপ প্রদান করিতেছে॥ ২৫॥ বিদেশ হইতে স্বামী পত্রের প্রত্যুত্তরে এইরূপ জানাইয়াছেন, হে কল্যাণি! চন্দনরসের দ্বারা শরীর সিক্ত করিয়া দুই তিন দিবস সময় অতিবাহিত কর। অনন্তর তোমার নিকটে আসিয়া তোমাকে আলিঙ্গন ও চুম্বনাদি প্রদান পূর্ব্বক উক্ত তাপিত চন্দ্র হইতেই পুনরায় সুশীতলত্ব লাভ করাইব॥ ২৬॥

শৃঙ্গারতিলকের অনুবাদ সমাপ্ত

# শৃঙ্গার-রসাষ্টকম্

অবিদিতসুখদুঃখং নির্গুণং বস্তু কিঞ্চিৎ, জড়মতিরিহ কশ্চিৎ মোক্ষ ইত্যাচচক্ষে।
মম তু মতমনঙ্গস্মেরতারুণ্যঘূর্ণন্মদকলমদিরাক্ষী-নীবিমোক্ষো হি মোক্ষঃ ॥ ১ ॥
কদা কান্তাগারে পরিমলমিলৎপুষ্পশয়নে, শয়ানঃ কান্তায়াঃ কুচযুগমহং বক্ষসি বহন্।
অয়ে কান্তে! মুগ্ধে! কুটিলনয়নে! চন্দ্রবদনে! প্রসীদেতি ক্রোশন্ নিমিষমিব নেষ্যামি দিবসান্ ॥২॥
সায়ং নায়মুদেতি বাসরমণিঃ, চন্দ্রো ন চণ্ডদ্যুতিঃ?
দাবাগ্নিঃ? কথমম্বরে? কিমশনিঃ? স্বচ্ছান্তরীক্ষে কুতঃ?
হন্তেদং নিরণায়ি পান্থরমণীপ্রাণানিলাস্যাশয়া, যাবদ্ঘোরবিভাবরীবিষধরীভোগস্থ ভীমো মণিঃ ॥৩॥
আয়াতি যাতি পুনরেব জলং প্রয়াতি, পদ্মাঙ্কুরাণি বিচিনোতি ধুনোতি পক্ষৌ।
উন্মত্তবদ্ভ্রমতি কূজতি মন্দমন্দং, কান্তাবিয়োগবিধুরো নিশি চক্রবাকঃ ॥ ৪ ॥

কোন কোন অবিবেচক লোক বলে যে অবিদিত সুখ-দুঃখ নির্গুণ বস্তুই মোক্ষ। কিন্তু আমার মতে কন্দর্পবাণে উন্মত্তা,ঈষৎ অরুণ চঞ্চলপদ্মনয়না কামিনীদিগের নীবিবন্ধন (নাভির অধোবস্ত্র বন্ধন) মোক্ষই (মোচন) মোক্ষ ॥ ১ ॥

দুই বন্ধুতে পরস্পর কথোপকথন হইতেছে। এক বন্ধু অপর বন্ধুকে বলিল, হে সখে! তুমি কিরূপে কালযাপন করিতে পার? সে বলিল, সুরম্য গৃহে সুগন্ধি পুষ্পশয্যায় কান্তার সহিত শয়ন করিয়া প্রিয়ার কুচযুগল বক্ষে ধারণ করত অয়ে কান্তে! হে মুগ্ধে! হে কুটিলনয়নে! হে চন্দ্রবদনে! আমার প্রতি প্রসন্না হও। এইরূপ মধুরালাপ দ্বারা প্রিয়ার মন পরিতুষ্ট করিয়া নিমেষের ন্যায় দিন-যাপন করিতে পারি ॥ ২ ॥

প্রিয়তম-বিয়োগে কাতর কোন বিরহিণী, যখন সন্ধ্যা হইয়াছে, তখন ভ্রান্তচিত্ত হইয়া বলিতেছে, এ কি সায়ংকাল? না, তাহা নয়! তাহা হইলে চন্দ্র উদয় হইত, চন্দ্রের শীতল কিরণে শরীর স্নিগ্ধ হইত, কিন্তু আমার গাত্রদাহ হইতেছে কেন? তবে এ কি? বিদ্যুৎ? না, তাহা নয়; যেহেতু, বিনা মেঘে বিদ্যুৎ অসম্ভব। তবে এ কি? দাবাগ্নি? না, তাহাও নয়; যেহেতু, দাবাগ্নি সমুদ্রে অবস্থিতি করে। তবে এ কি? বজ্র? না, তাহাও নয়; যেহেতু, স্বচ্ছান্তরীক্ষে বজ্র কখনও সম্ভবপর নহে। (দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিয়া) হাঁ, বুঝিলাম, এ নিশ্চয়ই পান্থ-রমণীগণের (যে রমণীগণের স্বামী বিদেশে থাকে) প্রাণবায়ু ভক্ষণ করিবার অভিলাষে সর্পিণীর ভোগ-ভীম মণিরূপ বেগবতী ঘোর বিভাবরী আগতা হইয়াছে। ইহাই নিশ্চিত হইল। (কন্দর্পবাণে মোহিত বিরহী ও বিরহিণীদিগের জ্ঞান বিলুপ্তপ্রায় হইয়া যায়, তজ্জন্যই তাহারা বাহ্যজ্ঞানশূন্য হইয়া নানারূপ প্রলাপ বলিতে থাকে) ॥ ৩ ॥ কান্তা-বিয়োগে কাতর চক্রবাক্ পক্ষী নিশিকালে সরোবরের এপার ওপার ইতস্ততঃ ভ্রমণ করিতেছে, পুনরায় জলমধ্যে পড়িতেছে, কখনও পদ্মের মৃণাল চয়ন করিতেছে, কখনও পক্ষদ্বয় কম্পন করিতেছেএবং কখনও উন্মত্তপ্রায় হইয়া ভ্রমণ করিতেছে এবং মন্দ মন্দ রব করিতেছে। (চক্রবাক্ ও চক্রবাকীর নিশিযোগে পরস্পর বিচ্ছেদ সংঘটিত হয়, পুনরায় দিবাভাগে মিলন

ভঙ্ক্ত্বা ভোক্তুং ন ভুঙ্‌ক্তে কুটিলবিসলতাখণ্ডমিন্দোর্বিতর্কাৎ,
তারাকারাম্বুধারো ন পিবতি পয়সাং বিপ্রুষঃ পত্রসংস্থাঃ।
ছায়ামম্ভোজিনীনামলিকুলশবলাং বীক্ষ্য সন্ধ্যামসন্ধ্যাং,
কান্তাবিশ্লেষভীরুর্দিনমপি রজনীং মন্যতে চক্রবাকঃ॥ ৫॥

গন্ধাঢ্যাসৌ ভুবনবিদিতা কেতকী স্বর্ণবর্ণা, পদ্মভ্রান্ত্যা চপলমধুপঃ পুষ্পমধ্যে পপাত।
অন্ধীভূতং কুসুমরজসা কণ্টকৈর্লূনপক্ষঃ, স্থাতুং গন্তুং দ্বয়মপি সখে! নৈব শক্তো দ্বিরেফঃ॥৬॥
তং বীক্ষ্য বেপথুমতী সরসাঙ্গযষ্টির্নিক্ষেপণায় পদমুদ্ধৃতমর্পয়ন্তী।
মার্গাচলব্যতিকরাকুলিতেব সিন্ধুঃ, শৈলাধিরাজতনয়া ন যযৌ ন তস্থৌ॥ ৭॥
কা কাবলা নিধুবনশ্রমপীড়িতাঙ্গী, নিদ্রাং গতা দয়িতবাহুলতানুবদ্ধা।
সা সা তু যাতু ভবনং মিহিরোদগমোঽয়ং, সঙ্কেতবাক্যমিতি কাকচয়া বদন্তি॥ ৮॥

ইতি মহাকবিকালিদাসকৃতং শৃঙ্গার-রসাষ্টকং সমাপ্তম্।

হয়, তজ্জন্যই চক্রবাক্ প্রিয়া-বিরহে কাতর হইয়া উন্মত্তের ন্যায় হইয়াছে)॥ ৪॥ চক্রবাক্ পক্ষী ভোজন করিবার নিমিত্ত বক্র পদ্ম-মৃণাল-খণ্ড ভাঙ্গিতে পারিতেছে না এবং চন্দ্রভ্রমে ভোজন করিতেও পারিতেছে না। (ইহার তাৎপর্য্য এই যে, দিবাভাগে সরোবরস্থিত পদ্ম-সকল বিকসিত থাকে, সেই পদ্মের ছায়া জলমধ্যে পতিত হওয়ায় চক্রবাকের চন্দ্র বলিয়া ভ্রম হইয়াছে, যেহেতু, চক্রবাক্ ও চক্রবাকীর রাত্রিযোগে পরস্পর বিচ্ছেদ হয়, সেই আশঙ্কায় চক্রবাকের মনে সেই রাত্রি ও চন্দ্র বলিয়া ভ্রম হইয়াছে) তৃষ্ণার্ত্ত চক্রবাক্‌পক্ষী, পদ্মপত্রস্থিত বারিবিন্দু সমূহ ও তারকা ভ্রমে পান করিতেছে না। ভ্রমর-নিচয়ে বিচিত্রবর্ণ পঙ্কজসমূহের জলমধ্যে ছায়া দর্শন করিয়া, কান্তা-বিয়োগবিধুর চক্রবাক ভ্রম বশতঃ বাস্তবিক অসন্ধ্যাকে সন্ধ্যা ও দিবাভাগকেও রজনী বলিয়া বোধ করিতেছে অর্থাৎ পদ্ম-সমূহের উপর ভ্রমরসকল বসিয়াছে, পদ্মসকল রক্তবর্ণ এবং ভ্রমর-সমূহ কৃষ্ণবর্ণ ইত্যাদি। সুতরাং চক্রবাক্ পক্ষী সেই সময় দিবা কি রাত্রি ভ্রমবশতঃ কিছুই ঠিক করিতে পারে নাই ॥ ৫॥ চপল মধুকর মধুলোভে পদ্মভ্রমে, ভুবন-বিদিত সুগন্ধি স্বর্ণবর্ণা কেতকীপুষ্পের মধ্যে পতিত হওয়ায় পুষ্পরেণু দ্বারা অন্ধ ও কণ্টক দ্বারা ছিন্নপক্ষ হইয়া পুষ্পমধ্যে থাকিতে বা অন্যত্র গমন করিতে পারিতেছে না। অতএব হে সখে! এই মধুকর উভয় সঙ্কটে পতিত হইয়াছে॥ ৬॥ বিবাহের পূর্ব্বে মহাদেব যখন পার্ব্বতীর মনোগত অভিপ্রায় অবগত হইবার জন্য ব্রহ্মচারীবেশে পার্ব্বতীর সমক্ষে শিবের নিন্দা করিয়াছিলেন, তখন সজ্জনগণের অযথা নিন্দাবাদ শ্রবণ করিয়া পার্ব্বতী ক্রোধভরে সেই স্থান হইতে গমনোদ্যত হইলে ত্বরা প্রযুক্ত বক্ষঃস্থলস্থিত বল্কল স্তন হইতে স্খলিত হইল। তখন ব্রহ্মচারীবেশধারী বৃষভধ্বজ স্বীয় মূর্ত্তি পরিগ্রহ পূর্ব্বক ঈষৎ হাস্য সহকারে পার্ব্বতীকে ধারণ করিলেন। তদ্দর্শনে পার্ব্বতীর সাত্ত্বিক ভাবের উদয় হইল, তাঁহার অঙ্গযষ্টি কম্পিত ও স্বেদবারি বহির্গত হইল, চলিবার জন্য যে চরণ উত্তোলন করিয়াছিলেন, তাহা শূন্যদেশেই রহিল। অতএব পথিমধ্যে কোন পর্ব্বত দ্বারা আহত হইলে তরঙ্গিণী যেমন অগ্রসর হইতে পারে না এবং স্থির ও থাকিতে পারে না, তদ্রূপ হিমালয়নন্দিনী পার্ব্বতীও স্থির থাকিতে পারিলেন না এবং গমন করিতেও সমর্থ হইলেন না॥ ৭॥ (প্রভাতকালে কাকপক্ষী-সকল "কা কা" রব করিতে থাকে। ইহার তাৎপর্য্য এই, অভিসারিকাগণ স্বীয় উপপতি-গৃহে নিদ্রিতা থাকে, কাক পক্ষী ঐ "কা কা" সঙ্কেত-রব দ্বারা তাহাদিগকে সতর্ক ও জাগরিত করিয়া দেয়) যথা— হে অভিসারিকাগণ! কোন্ কোন্ রমণী সুরতশ্রমে পীড়িতাঙ্গী হইয়া প্রিয়তমের (উপপতির) বাহুলতালিঙ্গন করিয়া এখনও নিদ্রা যাইতেছ, সূর্য্য উদয় হইয়াছে; অতএব তাহারা এখন স্ব স্ব গৃহে গমন কর॥ ৮॥

শৃঙ্গাররসাষ্টকের অনুবাদ সমাপ্ত।

# নাট্যোল্লিখিত ব্যক্তিগণ।

## পুরুষগণ।

| | |
|---|---|
| অগ্নিমিত্র ... ... ... | রাজা। |
| বিদূষক ... ... ... | রাজ-বয়স্য। |
| অমাত্য ... ... ... | রাজ-মন্ত্রী। |
| গণদাস, হরদত্ত ... ... ... | |
| কৌশিকী . ... ... | ব্রহ্মচারী। |

মাধবসেন, সূত্রধার, পারিপার্শ্বিক, জয়সেন ( প্রতিহারী ),
বৈতালিক, কুব্জ ( সাবস ) ইত্যাদি।

## স্ত্রীগণ।

| | |
|---|---|
| মালবিকা ... .. ... | রাজ-প্রণয়িনী। |
| ধারিণী ( দেবী ... .. | রাণী। |
| ইরাবতী ... .. .. | রাণীর সহচরী। |
| পরিব্রাজিকা | |
| বকুলাবলিকা, নিপুণিকা, সমাহিতিকা ... ... ... | সখীগণ। |

মধুনিকা ( উদ্যানপালিকা ), চেটীগণ ইত্যাদি।

# মালবিকাগ্নিমিত্রম

## প্রথমোঽঙ্ক

( প্রস্তাবনা )

একৈশ্বর্য্যে স্থিতোঽপি প্রণতবহুফলে যঃ স্বয়ং কৃত্তিবাসাঃ,
কান্তাসংমিশ্রদেহোঽপ্যবিষয়মনসাং যঃ পরস্তাদ্‌যতীনাম্।
অষ্টাভির্যস্য কৃৎস্নং জগদপি তনুভির্বিভ্রতো নাভিমানঃ,
সন্মার্গালোকনায় ব্যপনয়তু স বস্তামসীং বৃত্তিমীশঃ ॥ ১ ॥

নান্দ্যন্তে সূত্রধারঃ। অলমতিবিস্তরেণ। ( নেপথ্যাভিমুখমবলোক্য ) মারিষ! ইতস্তাবৎ ॥ ২ ॥

( ততঃ প্রবিশতি পারিপার্শ্বিকঃ )

পারিপার্শ্বিকঃ। ভাব! অয়মস্মি ॥ ৩ ॥

সূত্র। অভিহিতোঽস্মি পরিষদা শ্রীকালিদাস-গ্রথিতবস্তু মালবিকাগ্নিমিত্রং নাম নাটকমস্মিন্ বসন্তোৎসবে প্রয়োক্তব্যমিতি, তদারভ্যতাং সঙ্গীতকম্ ॥ ৪ ॥

পারি। মা তাবৎ। প্রথিতযশসাং ধাবক-সৌমিল্লকবিরত্নাদীনাং প্রবন্ধানতিক্রম্য বর্ত্তমানকবেঃ কালিদাসস্য কৃতৌ কিং কৃতো বহুমানঃ? ৫ ॥

যিনি ভক্তবৃন্দকে স্বর্গ এবং মোক্ষাদি ও নানাবিধ ফল প্রদান করিয়া থাকেন, যিনি সমস্ত জগতের অদ্বিতীয় অধীশ্বর, সুতরাং যাঁহার কোনরূপ অভাব না থাকিলেও যিনি একান্ত নিঃস্বের সদৃশ, যিনি নিজে শার্দ্দূলচর্ম্মাদি পরিধান করেন, যিনি সর্ব্বদাই নারীবিশিষ্ট-শরীর হইলেও স্ত্রী প্রভৃতি বিষয়ে আসক্তিবিরহিত যতিবৃন্দের পূজ্য, যিনি ক্ষিতি, অপ্, তেজ, মরুৎ, ব্যোম, চন্দ্র এবং দিবাকর ও যজমানস্বরূপিণী অষ্টমূর্ত্তি দ্বারা সমস্ত পৃথিবী ধারণ করিলেও সর্ব্বপ্রকারে অভিমানাদি-বিরহিত, সেই দেবদেব শূলপাণি সৎপথ দর্শাইবার নিমিত্ত তোমাদিগের হৃদয়স্থিত অজ্ঞানরূপ তমঃ বিদূরিত করুন ॥ ১ ॥

নান্দ্যন্তে সূত্রধার। অতি বাহুল্যে প্রয়োজন নাই। ( নেপথ্যের দিকে অবলোকন করিয়া ) আর্য্য! এই দিকে ॥ ২ ॥

পারিপার্শ্বিক। ( প্রবেশ করিয়া ) বিদ্বন্! আমি আসিয়াছি ॥ ৩ ॥

সূত্র। মহাকবি কালিদাস যাহার প্রতিপাদ্য বিষয় সমস্ত সঙ্কলিত করিয়াছেন, এই উপস্থিত বসন্তোৎসবে সেই মালবিকাগ্নিমিত্র নামক নাটক অভিনয় করিবার নিমিত্ত সভাস্থিত লোকসকল আমাকে অনুমতি করিয়াছেন, অতএব সঙ্গীতাদির আয়োজন কর ॥ ৪ ॥

পারি। না, না, তাহা কিছুতেই হইবে না। ধাবক এবং সৌমিল্ল প্রভৃতি প্রসিদ্ধ যশঃসম্পন্ন মহাকবিদিগের প্রবন্ধ সমস্ত অতিক্রম করিয়া অতিশয় নব্য কবি কালিদাসের গ্রন্থের কি নিমিত্ত এত আদর প্রকাশ করিতেছ? ৫ ॥

সূত্র। অয়ে! বিবেকবিশ্রান্তমভিহিতম্। পশ্য—

পুরাণমিত্যেব ন সাধু সর্ব্বং, ন চাপি কাব্যং নবমিত্যবদ্যম্।
সন্তঃ পরীক্ষ্যান্যতরদ্ভজন্তে, মূঢ়ঃ পরপ্রত্যয়নেয়বুদ্ধিঃ ॥ ৬ ॥

পারি। আর্য্য! মিশ্রাঃ প্রমাণম্ ॥ ৭ ॥

সূত্র। তেন হি ত্বরতাং ভবান্। শিরসা প্রথমগৃহীতামাজ্ঞামিচ্ছামি পরিষদঃ কর্তুম্। দেব্যা ইব ধারিণ্যাঃ সেবাদক্ষঃ পরিজনোঽয়ম্ ॥ ৮ ॥ [ইতি নিষ্ক্রান্তৌ।—প্রস্তাবনা।

(ততঃ প্রবিশতি বকুলাবলিকা)

বকুলা। আণত্তম্হি দেবীএ ধারিণীএ অচিরোবণীদাচ্ছলিঅণামণট্ট অন্তরে [উবদেসগ্গহণে] কীরিসী, মালবিএত্তি ণট্টাআরিঅং অজ্জগণদাসং পুচ্ছিদুং তা জাব সঙ্গীদসালং গচ্ছম্হি ॥ ৮ ॥

(ইতি পরিক্রামতি।)

(ততঃ প্রবিশত্যাভরণহস্তা দ্বিতীয়া চেটী)

প্রথমা। (দ্বিতীয়াং দৃষ্ট্বা) হলা! কোমুদিএ! কুদোদাণীং ইঅন্দে ধীরদা জং সমীএ বি অদিক্কমন্তী ইদো দিট্ঠিং ণ দেসি ॥ ৯ ॥

দ্বিতীয়া। অম্হো বউলাবলিআ। সাহ! দেবীএ ইদং সিপ্পিসআসাদো আণীদণাগমুদ্দাসণাহং অঙ্গুলীঅঅং সিণিদ্ধং ণিভালঅন্তী তুহ উবালম্ভে পড়িদম্হি ॥ ১০ ॥

প্রথ। (বিলোক্য) ঠাণে সজ্জদি দে দিট্টী। ইমিণা অঙ্গুলীঅএণ উবভিণ্ণকিরণকেসরেণ কুসুমিদো বিঅ দে অগ্গহত্থো ॥ ১১ ॥

---

সূত্র। অয়ে! এই সমস্ত কথা তোমার সর্ব্বপ্রকারে বিচাররহিত। দেখ, অতিশয় বৃদ্ধ হইলেই যে সকল কাব্যরসে সুরসিক হয়, তাহা মনে করিও না, আর নূতন হইলেই যে লোক-সকল দোষাদি-সংযুক্ত হয়, তাহাও নয়। সদসদ্বিবেকসম্পন্ন ব্যক্তি সকল সর্ব্বপ্রকারেই গুণ-দোষের বিচার করিয়া পুরাতন এবং নূতন ইহার মধ্যে একতর অবলম্বন করিয়া থাকেন, আর মূর্খেরাই পরের প্রত্যয়ে নির্ভর করিয়া তাহার অনুসরণাদি ক্রমে নিজ নিজ বুদ্ধি সঞ্চালিত করিয়া থাকে, কোন্‌টী ভাল, কোন্‌টী মন্দ, তাহাদের তাহা বিচার করিবার কোন ক্ষমতাই থাকে না ॥ ৬

পারি। আর্য্য! মিশ্রেরাই ইহার ভাল মন্দ বিচার করিবেন ॥ ৭ ॥

সূত্র। অতএব ত্বরান্বিত হও। দেবী ধারিণীর এই সেবাদক্ষ অনুচরবর্গের ন্যায় আমি সভাস্থ মহাত্মাদিগের আদেশ অবনতমস্তকে অগ্রে গ্রহণ পূর্ব্বক গমন করিতে অভিলাষ করি ॥ ৮ ॥

[উভয়ের প্রস্থান।

ইতি প্রস্তাবনা।

(বকুলাবলিকার প্রবেশ)

বকুলা। মালবিকা উপদেশ গ্রহণ করিবার জন্য নিয়ম অবলম্বন করিয়া ছলিক নামে নাটকের অভিনয়ব্যাপারে কিরূপ শিক্ষা করিলেন, নাট্যাচার্য্য গণদাসকে তাহার বিষয় জিজ্ঞাসা করিবার নিমিত্ত দেবী ধারিণী আমাকে আদেশ করিয়াছেন, সেই অনুসারে আমি সঙ্গীতশালার অভ্যন্তরে গমন করিব। (এই কথা বলিয়া সঙ্গীত-শালায় গমন করিল) ৮ ॥

প্রথ। (দ্বিতীয়াকে অবলোকন করিয়া) হলা কৌমুদিকে! তুমি কাহার নিকট এইরূপ বীরত্ব শিক্ষা করিলে যে, তোমার নিকট গমন করিলেও একবার চেয়ে দেখ না? ৯ ॥

দ্বিতী। (হর্ষ ও আশ্চর্য্যান্বিতা হইয়া) এ কি, বকুলাবলিকা যে! সখি! দেবীর এই সর্পবিষনাশক মণি-মুক্তা-প্রবালাঙ্কিত যন্ত্রবিশেষ ও অতিশয় উজ্জ্বল অঙ্গুরীয়ক শিল্পকারদিগের নিকট হইতে আনয়ন করিয়া একদৃষ্টিতে অবলোকন করিতেছিলাম, সেই জন্যই তোমার বিরক্তিকর কথা সহ্য করিতে হইল ॥ ১০ ॥

প্রথ। (অবলোকন পূর্ব্বক) যোগ্য বস্তুর প্রতিই তোমার দৃষ্টি পতিত হইয়াছে। কেন না, এই অঙ্গুরীয় হইতে কিরণরূপ পরাগ-সমূহ উদ্গত হইতেছে, ইহার সম্পর্কে তোমার হস্তের অগ্রভাগ ঠিক যেন পুষ্পিত হইয়াছে ॥ ১১ ॥

দ্বিতী। হলা ! কহিং পত্থিদাসি ॥ ১২ ॥

প্রথ। দেবীএ বঅণেণ ণট্টাআরিঅং অজ্জগণদাসং পুচ্ছিদুং উবদেসগ্‌গহণে কীরিসী মালবিএত্তি ॥ ১৩ ॥

দ্বিতী। সহি ! ঈরিসেণ বাবারেণ অসন্নিহিদাবি সা ভট্টিণা কহং দিট্ঠা ? ১৪ ॥

প্রথ। আঃ ! সো জণো দেবীএ পাসগদো চিত্তে দিট্ঠো ॥ ১৫ ॥

দ্বিতী। কহং বিঅ ? ১৬ ॥

প্রথ। সুণাহি। চিত্তসালং গদা দেবী জদা পচ্চগ্‌গবণ্ণরাঅং চিত্তলেহং আআরিঅস্‌স পলোঅন্তী চিট্ঠদি তহিং অন্তরে ভট্টা উবট্ঠিদো ॥ ১৭ ॥

দ্বিতী। তদো তদো ? ১৮ ॥

প্রথ। উবআরান্তরং একাসণোববিট্ঠেণ ভট্টিণা চিত্তগদাএ দেবীএ পরিঅণজ্‌ঝগদং আসণ্ণপরিআরিঅং পেক্খিএ দেবী পুচ্ছিদা ॥ ১৯ ॥

দ্বিতী। কিং ত্তি ? ২০ ॥

প্রথ। অপূর্ব্ব ইঅং দারিআ দেবী এ আসণ্ণা লিহিদা কিং ণামহেএত্তি ॥ ২১ ॥

দ্বিতী। আকিদিবিসেসে আঅরোপদং করেদি ; তদো তদো ? ২২ ॥

প্রথ। তদো অবহীরিঅবঅণো ভট্টা সঙ্কিদো দেবীং পুণোবি অণুবন্ধিদুংপ উত্তো। তদো কুমারীএ বসুলচ্ছীএ অক্খিদং অজ্জ এসা মালবিএত্তি ॥ ২৩ ॥

দ্বিতী। ( সস্মিতম্ ) সরিসং কৃখু এদং বালভাবস্‌স। তদো অবরঙ্কহে হি ॥ ২৪ ॥

দ্বিতী। হলা! কোথায় যাইতেছিস্ ? ১২ ।

প্রথ। মালবিকা নাটকাদির বিষয় কিরূপ শিক্ষা করিয়াছেন, দেবীর আদেশানুসারে নাট্যাচার্য্য আর্য্যশ্রেষ্ঠ গণদাসকে তাহা জিজ্ঞাসা করিবার নিমিত্ত যাইতেছি ॥ ১৩ ॥

দ্বিতী। সখি ! মালবিকা এবংবিধ প্রকারে নাট্যশিক্ষা-প্রসঙ্গে সর্ব্বপ্রকারে অতিশয় দূরবর্ত্তিনী হইলেও স্বামী কি প্রকারে তাহাকে দেখিতে পাইলেন ? ১৪ ॥

প্রথ। আঃ ! দেবীর পার্শ্বস্থিত চিত্রে তিনি তাহাকে অবলোকন করিয়াছেন ॥ ১৫ ॥

দ্বিতী। কি প্রকারে ? ১৬ ॥

প্রথ। শ্রবণ কর। যে সময়ে দেবী চিত্রশালায় গমন করিয়া নাট্যাচার্য্যের নূতন রাগে রঞ্জিত চিত্রলেখা সন্দর্শন করিতেছিলেন, তৎকালে ভর্ত্তা সেই স্থানে উপস্থিত হইলেন ॥ ১৭ ॥

দ্বিতী। তার পর ? ১৮ ॥

প্রথ। বিশেষ অভ্যর্থনাদির পর স্বামী এক আসনে উপবেশন পূর্ব্বক চিত্রলিখিত দেবী-মূর্ত্তি দৃষ্টে পরিজনদিগের মধ্যে উপবিষ্ট অথচ নিকটবর্ত্তী পরিচারিকাকে অবলোকন পূর্ব্বক দেবীকে জিজ্ঞাসা করিলেন ॥ ১৯ ॥

দ্বিতী। কি জিজ্ঞাসা করিলেন ? ২০ ॥

প্রথ। দেবীর সন্নিকটে চিত্রিত এই অপূর্ব্বদারিকার নাম কি ? এই কথাই তিনি জিজ্ঞাসা করিলেন ॥ ২১ ॥

দ্বিতী। আকারবিশেষেই আদরের স্থান গ্রহণ করিয়া থাকে। তার পর, তার পর ? ২২ ॥

প্রথ। দেবী কোনমতেই উত্তর না করিয়া এই বাক্যে অবজ্ঞা প্রদর্শন করিলে, ভর্ত্তা সন্দিগ্ধচিত্ত হইয়া পুনর্ব্বার আগ্রহ প্রদর্শন পূর্ব্বক জিজ্ঞাসা করিলেন। সেই সময়ে কুমারী বসুলক্ষ্মী বলিলেন, ইহার নাম মালবিকা ॥ ২৩ ॥

দ্বিতী। ( ঈষৎ হাস্য করিয়া ) ইহা মালবিকার যুক্তিযুক্ত কথাই হইয়াছে, অনন্তর কি হইল, প্রকাশ করিয়া বল ॥ ২৪ ॥

প্রথ। কিং অন্নং। সম্পদং মালবিআ সবিসেসং ভট্টিণো দংসণ পাহদো রক্খী অদি ॥ ২৫ ॥

দ্বিতী। হলা অণুচিট্ঠ অত্তণো ণিওঅং। অহংপি পদং অঙ্গুলীঅঅং দেবীএ উবণইস্সং ॥ ২৬ ॥

প্রথ। ( পরিক্রম্যাবলোক্য চ ) এসো ণট্টাআরিও সঙ্গীদসালাদো ণিগ্গচ্ছদি ॥ দাব সে অত্তান্দংসেমি ॥ ২৭ ॥

( ইতি পরিক্রামতি )

গণদাসঃ। ( প্রবিশ্য ) কামং খলু সর্ব্বস্যাপি কুলবিদ্যা বহুমতা ন পুনরস্মাকং নাট্যং প্রতি মিথ্যা গৌরবম্। কুতঃ। তথা হি—

দেবানামিদমামনন্তি মুনয়ঃ কান্তং ক্রতুং চাক্ষুষং,
রুদ্রেণেদমুমাকৃতব্যতিকরে স্বাঙ্গে বিভক্তং দ্বিধা।
ত্রৈগুণ্যোদ্ভবমত্র লোকচরিতং নানারসং দৃশ্যতে,
নাট্যং ভিন্নরুচের্জনস্য বহুধাপ্যেকং সমারাধনম্ ॥ ২৮ ॥

বকু। ( উপেত্য ) অজ্জ বন্দামি ॥ ২৯ ॥

গণ। ভদ্রে! চিরং জীব।

বকু। অজ্জং দেবী পুচ্ছদি। অবি উবদেসগ্গহণেণ অদিকিলিস্সদি বো সিস্সা মালবিত্তি ॥ ৩০ ॥

গণ। ভদ্রে! বিজ্ঞাপ্যতাং দেবী পরমনিপুণা মেধাবিনী চেতি, কিং বহুনা।

যদ্যৎ প্রয়োগবিষয়ে ভাবিকমুপদিশ্যতে ময়া তস্যৈ।
তত্তদ্বিশেষকরণাৎ প্রত্যুপদিশতীব মে বালা ॥ ৩১ ॥

প্রথ। কি আর হইবে? এক্ষণে মালবিকাকে স্বামীর দৃষ্টিপথ হইতে বিশেষরূপে রক্ষণাবেক্ষণ করা যাইতেছে ॥ ২৫ ॥

দ্বিতী। হলা! অধুনা তুমি প্রভুকার্য্য সম্পন্ন কর। আমিও এই অঙ্গুরীটী দেবীর সন্নিধানে লইয়া যাই (এই কথা বলিয়া প্রস্থান করিল) ॥ ২৬ ॥

প্রথ। ( পরিক্রমণ ও অবলোকন পূর্ব্বক ) এই নাট্যাচার্য্য গণদাস সঙ্গীতভবন হইতে বিনর্গত হইতেছেন, এক্ষণে ইহাঁর সহিত সাক্ষাৎ করি। ( এইরূপ বলিয়া সেই স্থানে পরিক্রমণ করিতে লাগিল ) ॥ ২৭ ॥

গণ। ( প্রবেশ করিয়া ) নিশ্চিতই সকলের কুলবিদ্যা সর্ব্বতোভাবে বহুমানের; সুতরাং নাট্যের প্রতি আমাদিগের গৌরব করা অনুচিত নহে। তথাপি ঋষিগণ বলিয়াছেন, এই নাট্য একান্ত বাঞ্ছনীয় ও নয়নপ্রীতিজনক যজ্ঞস্বরূপ। স্বয়ং দেবাদিদেব মহেশ্বর হরগৌরীরূপ দেহে দ্বিপ্রকারে বিভক্ত করিয়াছেন ও ইহাতে সত্ত্ব, রজঃ ও তমঃ এই ত্রিগুণ হইতে সমুদ্ভূত লোকচরিত ও নানাবিধ রসাদি দৃষ্ট হইয়া থাকে। তজ্জন্য ইহা একাকীই অনেক প্রকারে বিভিন্ন রুচি-বিশিষ্ট লোক-সমূহের বিশেষরূপ সন্তোষজনক ॥ ২৮ ॥

বকু। ( নিকটস্থিত হইয়া ) আর্য্য। অভিবাদন করি ॥ ২৯ ॥

গণ। ভদ্রে! চীরজীবিনী হও।

বকু। দেবি, আর্য্যকে জিজ্ঞাসা করিয়াছেন, আপনার শিষ্য মালবিকা বিনাকষ্টেই উপদেশাদি গ্রহণ করিতেছেন ত? ৩০ ॥

গণ। ভদ্রে! দেবীকে ইহা জ্ঞাপন কর যে, মালবিকা উপদেশাদি গ্রহণ করিতে যেরূপ অতিশয় দক্ষা, সেই প্রকার মেধাবিশিষ্টাও বটে, অধিক আর কি বলিব, আমি অভিনয়ব্যাপারে তাহাকে শৃঙ্গারাদি অবস্থা-ভেদের উপযোগী যে যে বিষয় শিক্ষা দিয়া থাকি, সে বালিকা হইলেও তাহা হইতে অধিক সংগ্রহ করিয়া আমাকে যেন প্রতিশিক্ষা দেয় ॥ ৩১ ॥

বকু। (আত্মগতম্) অদিক্কমন্তীং বিঅ ইরাবদীং পেক্খামি। (প্রকাশম্) কিদত্থা দাণিং বো সিস্সা জস্সিং গুরুঅণো এবং তুস্সদি ॥ ৩২ ॥

গণ। ভদ্রে! তদ্বিধানামসুলভত্বাৎ পৃচ্ছামি। কুতো দেব্যা তৎপাত্রমানীতম্? ৩৩ ॥

বকু। অত্থি দেবীএ বনাবরো ভাদা বীরসেণো নাম। সো ভট্টিণা অন্তবালদুগ্গে নম্মদাতীরে ঠাবিদো। তেণ সিপ্পাহিআরে জোগ্গা ইঅং দারিএত্তি বহিণীও দেবীএ উবা ণং পেসিদা ॥ ৩৪ ॥

গণ। (স্বগতম্) আকৃতিবিশেষপ্রত্যয়াদেনামনূনবস্তুকাং সম্ভাবয়ামি। (প্রকাশম্) ভদ্রে! ময়াপি যশস্বিনা ভবিতব্যম্। যতঃ—

পাত্রবিশেষে ন্যস্তং গুণান্তরং ব্রজতি শিল্পমাধাতুঃ। জলমিব সমুদ্রশুক্তৌ মুক্তাফলতাং পয়োদস্য ॥৩৫॥

বকু। অজ্জ! কহিং দাণিং সিস্সা? ৩৬ ॥

গণ। ইদানীমেব পঞ্চাঙ্গাদিকমভিনয়মুপদিশ্য ময়া বিশ্রম্যতামিত্যভিহিতা দীর্ঘিকাবলোকনগবাক্ষগতা প্রবাতমাসেবমানা তিষ্ঠতি ॥ ৩৭ ॥

বকু। তেন হি অণুজাণাদু মং অজ্জো জাব সে অজ্জপরিতোস নিবেদণেণ উস্সাহং বড্ঢেমি ॥ ৩৮ ॥

গণ। দৃশ্যতাং সখী। অহমপি লব্ধক্ষণঃ স্বগেহং গচ্ছামি ॥ ৩৯ ॥

(ইতি নিষ্ক্রান্তৌ। মিশ্র-বিষ্কম্ভকঃ)

(ততঃ প্রবিশত্যেকান্তস্থিতপরিজনো মন্ত্রিণা লেখহস্তেনান্বাস্যমানো রাজা।)

রাজা। (অনুবাচিতলেখমমাত্যং বিলোক্য) বাহতক কিং প্রতিপদ্যতে বৈদর্ভঃ? ৪০ ॥

---

বকু। (আত্মগত) মালবিকা যেন ইরাবতীকেও অতিক্রম করিয়াছেন, দেখিতেছি। (প্রকাশ্যে) গুরুজনেরা যখন এরূপ সন্তুষ্ট হইয়াছেন, তখন আপনার শিষ্য কৃতার্থ হইয়াছেন, ইহাতে আর সন্দেহ নাই ॥ ৩২ ॥

গণ। ভদ্রে! মালবিকার তুল্য যোগ্য বস্তু সচরাচর পাওয়া সুকঠিন, সেই কারণে জিজ্ঞাসা করিতেছি, দেবী কোথা হইতে তাহাকে প্রাপ্ত হইলেন? ৩৩ ॥

বকু। দেবীর বীরসেন নামক এক নিকৃষ্টবর্ণ ভ্রাতা আছেন। মহারাজ তাঁহাকে নর্ম্মদা নদীর তীরে অন্তপাল নামক দুর্গে স্থাপিত করিয়াছেন। এই দারিকা শিল্পকর্ম্মে উপযুক্ত হইবে, এইরূপ চিন্তা করিয়া তিনিই ভগিনী দেবীর সন্নিধানে উপঢৌকনস্বরূপ পাঠাইয়াছেন ॥ ৩৪ ॥

গণ। (স্বগত) মালবিকা যে প্রকার বিশিষ্ট-ভাবাপন্ন, তাহা বিশেষরূপে পর্য্যালোচনা করিলে ইহাকে সর্ব্বপ্রকারে উত্তমকুলশীলাদিবিশিষ্ট বলিয়াই আমার জ্ঞান হয়। (প্রকাশ্যে) ভদ্রে! আমিও যশোবিশিষ্ট হইব, যেহেতু, মেঘের সলিল যেমন সাগরস্থিত শুক্তিতে পতিত হইলে মুক্তারূপে পরিণত হইয়া থাকে, তদ্রূপ শিক্ষকের গুণাবলী সৎপাত্রে অর্পিত হইলে, গুণান্তর প্রাপ্ত হইয়া থাকে ॥ ৩৫ ॥

বকু। আর্য্য! আপনার শিষ্যা এক্ষণে কোথায়? ৩৬ ॥

গণ। আমি তাঁহাকে এইমাত্র পঞ্চাঙ্গাদি অভিনয়-ব্যাপার উপদেশ দিয়া বিশ্রামের নিমিত্ত অনুমতি করিয়াছি। সে এক্ষণে দীর্ঘিকা সন্দর্শন জন্য গবাক্ষপ্রদেশে গমন করিয়া সম্যক্ প্রকারে প্রবাহিত সমীরণ সেবন করিতেছে ॥ ৩৭ ॥

বকু। অতএব আর্য্য! আমাকে অনুমতি করুন্। আপনি যে সন্তুষ্ট হইয়াছেন, তাহা জানাইয়া তাহার উৎসাহ বর্দ্ধিত করি ॥ ৩৮ ॥

গণ। তুমি সখীর সহিত সাক্ষাতাদি কর, আমিও রীতিমত অবকাশ প্রাপ্ত হইয়াছি, এখন নিজালয়ে প্রতিগমন করি ॥ ৩৯ ॥ (এই কথা বলিয়া উভয়ের নিষ্ক্রমণ।)

(মিশ্র-বিষ্কম্ভক।)

(রাজার প্রবেশ এবং মন্ত্রী পত্রিকা হস্তে পশ্চাতে উপবিষ্ট হইয়া তাঁহার শুশ্রূষা করিতেছেন ও পরিজনসকল একান্তে অবস্থিতি করিতেছেন।)

রাজা। (মন্ত্রী পত্রাদি পাঠ করিতেছেন, ইহা দর্শন করিয়া) বাহতক! বৈদর্ভের অভিপ্রায় কি? ৪০ ॥

অমাত্যঃ। দেব! আত্মবিনাশম্॥ ৪১॥

রাজা। নিদেশমিদানীং জ্ঞাতুমিচ্ছামি॥ ৪২॥

অমা। ইদমিদানীমনেন প্রতিলিখিতম্। পূজ্যেনাহমাদিষ্টঃ। পিতৃব্যপুত্রো ভবতঃ কুমারো মাধবসেনঃ প্রতিশ্রুতসম্বন্ধো মমোপান্তিকমুপসর্পন্নন্তরা ত্বদীয়েনান্তপালেনাবস্কন্দ্য গৃহীতঃ স ত্বয়া মদপেক্ষয়া সকলত্র-সোদর্য্যো মোচয়িতব্য ইতি। তত্র বো ন বিদিতং যত্তুল্যাভিজনেষু ভূমিধরেষু রাজ্ঞাং বৃত্তিঃ। অতো-ঽত্র মধ্যস্থঃ পূজ্যো ভবিতুমর্হতি। সোদর্য্যা পুনরস্য গ্রহণবিপ্লবে বিনষ্টা। তদন্বেষণায় যতিষ্যে। অথ অবশ্যমেব মাধবসেনো ময়া পূজ্যেন মোচয়িতব্যঃ শ্রূয়তামভিসন্ধিঃ।

আর্য্যসচিবং মুঞ্চতি যদি পূজ্যঃ সংযুতং মম শ্যালম্। মোক্তা মাধবসেনং ততোঽহমপি বন্ধনাৎ সদ্যঃ॥৪৩॥

রাজা। (সরোষম্) কথং কার্য্যবিনিময়েন ময়ি ব্যবহরত্যনাত্মজ্ঞঃ। বাহতক! প্রকৃত্যমিত্রঃ প্রতি-কূলকারী চ মে বৈদর্ভঃ। তদ্‌যাতব্যপক্ষে স্থিতস্য পূর্ব্বসঙ্কল্পিতসমুন্মূলনায় বীরসেনমুখাৎ দণ্ডচক্র-মাজ্ঞাপয়॥ ৪৪॥

অমা। যদাজ্ঞাপয়তি দেবঃ॥ ৪৫॥

রাজা। অথ বা কিং ভবান্মন্যতে?॥ ৪৬॥

অমা। শাস্ত্রদৃষ্টমাহ দেবঃ।

অচিরাধিষ্ঠিতরাজ্যঃ শত্রুঃ প্রকৃতিষ্বরূঢ়মূলত্বাৎ। নবসংরোপণশিথিলস্তরুরিব সুকরঃ সমুদ্ধর্ত্তুম্॥ ৪৭॥

রাজা। তেন হ্যবিতথং তন্ত্রকারবচনম। ইদমেব নিমিত্তমাদায় সমুদ্‌যোজ্যতাং সেনাপতিঃ॥ ৪৮॥

অমাত্য। দেব! আত্মবিনাশ অর্থাৎ সে নিজে পঞ্চত্ব প্রাপ্ত হইবার সঙ্কল্প করিয়াছে॥ ৪১॥

রাজা। এক্ষণে তাহার অভিপ্রায় কিংবা প্রতিজ্ঞা সম্পূর্ণরূপে অবগত হইতে অভিলাষ করি॥ ৪২॥

অমা। অধুনা সে এই প্রকার প্রতিলিপি পাঠাইয়াছে, মহারাজ কর্তৃক আমি সন্দিষ্ট হইয়াছি যে, তোমার পিতৃব্যপুত্র কুমার মাধবসেন বৈবাহিক-সম্বন্ধ বন্ধন করিতে অঙ্গীকৃত হইয়া আমার সন্নিধানে আগমন করিতেছিল পথিমধ্যে তোমার অন্তপাল (সীমান্তপ্রদেশের রক্ষক) অবরোধ পূর্ব্বক তাহাকে নিগ্রহ করিয়াছে। আমার অনুরোধে তাহাকে কলত্র এবং ভগিনীর সহিত মুক্ত করিতে হইবে। এতৎসম্বন্ধে আমার বক্তব্য এই যে, একবংশোদ্ভব নরপতিগণ পরস্পর যে প্রকার ব্যবহার করেন, তাহা আপনার জানা নাই। অতএব এই উপস্থিত বিষয়ে আপনাকে কোন ব্যক্তিরই পক্ষ অবলম্বন না করিয়া উদাসীন্যভাব আশ্রয় করিতে হইবে। পুনশ্চ, মাধবসেনকে নিগ্রহ করিবার সময়ে দারুণ গোলযোগ উপস্থিত হয়, তাঁহার অন্বেষণ করিবার জন্য চেষ্টা করিব। তবে যদি আমাকে মহারাজ কর্ত্তৃক নিয়োজিত হইয়া অবশ্যই ছাড়িয়া দিতে হয়, তাহা হইলে আমি যে অভিপ্রায় করিয়াছি, শ্রবণ করুন। আপনি যে ইতিপূর্ব্বে আমার প্রধান মন্ত্রী শ্যালককে বন্ধন করিয়াছেন, যদ্যপি তাহাকে ছাড়িয়া দেন, তাহা হইলে আমিও মাধবসেনকে তখনই বন্ধন হইতে মুক্ত করিব॥ ৪৩॥

রাজা। (সক্রোধে) কি? তাহার আত্মজ্ঞান নাই! সেই জন্য সে কার্য্যবিনিময় পূর্ব্বক আমার সহিত ব্যবহার করিতে উদ্‌যুক্ত হইয়াছে! বাহতক! বৈদর্ভ আমার স্বাভাবিক বৈরি এবং প্রতিকূলা-চারী। অতএব বিপক্ষের আশ্রিত সেই বৈদর্ভের পূর্ব্বসংকল্প উন্মূলিত করিবার নিমিত্ত বীরসেন প্রভৃতি সেনা-সকলকে আদেশ কর॥ ৪৪॥

অমা। যে আজ্ঞা মহারাজ! ৪৫॥

রাজা। তোমারই বা এ বিষয়ে কি মত? ৪৬॥

অমা। দেব! শাস্ত্রসঙ্গত কথাই বলিয়াছেন। যে শত্রু অল্প সময়মাত্র রাজপদে প্রতিষ্ঠিত হওয়াতে প্রজা-লোকে বদ্ধমূল হইতে পারে নাই, তাহাকে নূতন স্থাপন করিবার জন্য শৈথিল্যভাবযুক্ত বৃক্ষের ন্যায় অনায়াসেই উৎখাত করা যাইতে পারে॥ ৪৭॥

রাজা। এই হেতু শাস্ত্রকারদিগের কথা কোনক্রমেই অবজ্ঞা করিবে না। উপস্থিত ঘটনাবলী উপলক্ষ্য করিয়া সৈন্যাধ্যক্ষকে উদ্‌যুক্ত করা হউক॥ ৪৮॥

অমা। তথা ॥ ৪৯ ॥

( ইতি নিষ্ক্রান্তঃ। )

পরিজনো যথাব্যাপারং রাজানমভিতঃ স্থিতঃ।

( প্রবিশ্য বিদূষকঃ। )

বিদূ। আণত্তোহ্মি তত্তভবদা রণ্ণা। গোদম! চিন্তেহি দাব উবাঅং জহ মে জদিচ্ছাদিট্‌টপডিকিদী মালবিআ পচ্চক্‌খদংসণা হোদি ত্তি। মএঅ তং তথা কিদং দাব সে ণিবেদেমি ॥ ৫০ ॥

( ইতি পরিক্রামতি। )

রাজা। ( বিদূষকং দৃষ্ট্বা ) অয়মপরঃ কার্য্যান্তরসচিবোঽস্মাকমুপস্থিতঃ ॥ ৫১ ॥

বিদূ। ( উপগম্য ) বড্ঢদু ভবম্ ॥ ৫২ ॥

রাজা। ( সশিরঃকম্পম্ ) ইত আস্যতাম্ ॥ ৫৩ ॥ ( বিদূষক উপবিষ্টঃ। )

রাজা। কচ্চিদুপায়োপেয়দর্শনে ব্যাপৃতং তে প্রজ্ঞাচক্ষুঃ ॥ ৫৪ ॥

বিদূ। পওঅসিদ্ধিং পুচ্ছ ॥ ৫৫ ॥

রাজা। কথমিব? ৫৬ ॥

বিদূ। ( কর্ণে ) এব্বং বিঅ। ( ইত্যাবেদয়তি ) ॥ ৫৭ ॥

রাজা। সাধু বয়স্য! নিপুণমুপক্রান্তম্, ইদানীং দুরধিগমসিদ্ধাবপ্যস্মিন্নারম্ভে বয়ং হ্যাশংসামহে। কুতঃ

সপ্রতিবন্ধনং কার্য্যং প্রভুরধিগন্তুং সহায়বানেব।
দৃশ্যং তমসি ন পশ্যতি দীপেন বিনা সচক্ষুরপি ॥ ৫৮ ॥

অমা। যে আজ্ঞা! ( এই বলিয়া প্রস্থান ) ॥ ৪৯ ॥

( পরিজনগণ যাহার যে কার্য্য, তৎকরণে প্রবৃত্ত হইয়া রাজার চতুর্দ্দিকে অবস্থিতি করিল। )

( বিদূষকের প্রবেশ। )

বিদূ। মহারাজ আমাকে আজ্ঞা করিয়াছেন, গৌতম! আমি যদৃচ্ছাবশতঃ মালবিকার প্রতিকৃতি-মাত্র দর্শন করিয়াছি। অধুনা, যাহাতে তাহাকে প্রত্যক্ষরূপে অবলোকন করিতে পারি, তোমাকে তাহার উপায় উদ্ভাবন করিতে হইবে। আমিও তদনুযায়ী অনুষ্ঠান করিয়াছি। অতএব ইদানীং তাঁহার সাক্ষাতে নিবেদন করি ॥ ৫০ ॥ ( এই কথা বলিয়া পরিক্রমণ। )

রাজা। ( বিদূষককে অবলোকন করিয়া ) এই আমাদের কার্য্যান্তর সম্পাদক অন্য মন্ত্রী উপস্থিত ॥ ৫১ ॥

বিদূ। ( নিকটস্থ হইয়া ) আপনি সর্ব্বতোভাবে বর্দ্ধিত হউন্ ॥ ৫২ ॥

রাজা। ( মস্তক কম্পিত করিয়া ) এই স্থানে উপবিষ্ট হও ॥ ৫৩ ॥

( বিদূষকের উপবেশন। )

রাজা। তোমাদের প্রজ্ঞারূপ চক্ষু উপায় অবলম্বন সহকারে প্রাপ্য বস্তুর পরিদর্শনে সমর্থ হইয়াছে ত? ৫৪ ॥

বিদূ। ফলসিদ্ধির বিষয় জিজ্ঞাসা করুন; উপায় চিন্তার কথা জিজ্ঞাসায় আর প্রয়োজন কি? ৫৫ ॥

রাজা। কি প্রকার? ৫৬ ॥

বিদূ। ( কর্ণে ) এইরূপ। ( এই বলিয়া প্রকৃত ঘটনা সকল নিবেদন করিতে লাগিল ) ॥ ৫৭ ॥

রাজা। বয়স্য! সাধু! তুমি সর্ব্বপ্রকারে নিপুণতা সহকারেই কার্য্য সম্পাদন করিয়াছ। অধুনা উপস্থিত বিষয়ের সিদ্ধিলাভ কষ্টসাধ্য হইলেও তাহার সম্পাদন পক্ষে আমরা আশ্বাসযুক্ত হইতে পারি। কেন না, উপযুক্ত সহায় প্রাপ্ত হইলে কার্য্য যতই কেন সপ্রতিবন্ধ হউক না, তাহার সাধন-বিষয়ে সমর্থ হওয়া যায়। দেখ, চক্ষুষ্মান্ ব্যক্তিও বিনা প্রদীপে অন্ধকারে কোন পদার্থই নয়নগোচর করিতে পারে না ॥ ৫৮ ॥

( নেপথ্যে ) অলমলং বহু বিকথ্য। রাজ্ঞঃ সমক্ষমেবাবয়োরধরোত্তরয়োর্ব্যক্তির্ভবিষ্যতি ॥ ৫৯।
রাজা। ( আকর্ণ্য ) সখে! ত্বৎসুনীতিপাদপস্য পুষ্পমুদ্ভিন্নমিদম্ ॥ ৬০ ॥
বিদূ। ফলং পি পেক্‌খিস্‌সসি ॥ ৬১ ॥

[ ততঃ প্রবিশতি কঞ্চুকী। ]

কঞ্চু। দেব! অমাত্যো বিজ্ঞাপয়তি অনুষ্ঠিতা প্রভোরাজ্ঞেতি। এতৌ পুনর্হরদত্তগণদাসৌ।

উভাবভিনয়াচার্য্যৌ পরস্পরজয়ৈষিণৌ।
ত্বাং দ্রষ্টুমুদ্যতৌ সাক্ষাদ্ভাবাবিব শরীরিণৌ ॥ ৬২ ॥

রাজা। প্রবেশয় তৌ। ৬৩ ॥
কঞ্চু। যদাজ্ঞাপয়তি দেবঃ। ৬৪। [ইতি নিষ্ক্রম্য তাভ্যাং সহ প্রবিষ্টঃ]
কঞ্চু। ইত ইতো ভবন্তৌ ॥ ৬৫ ॥
গণ। ( রাজানং বিলোক্য ) অহো দুরাসদো রাজমহিমা।

ন চ ন পরিচিতো ন চাপ্যরম্যশ্চকিতমুপৈমি তথাপি পার্শ্বমস্য।
সলিলনিধিরিব প্রতিক্ষণং মে, ভবতি স এব নবো নবোঽয়মক্ষ্ণোঃ ॥ ৬৬ ॥

হর। মহৎ খলু পুরুষাকারমিদং জ্যোতিঃ। তথাহি—

দ্বারে নিযুক্তপুরুষানুমতপ্রবেশঃ, সিংহাসনান্তিকচরণে সমুপসর্পন্।
তেজোভিরস্য বিনিবর্ত্তিতদৃষ্টিপাতৈর্বাক্যাদৃতে পুনরিব প্রতিবারিতোঽস্মি ॥ ৬৭ ॥

কঞ্চু। এষঃ দেবঃ, উপসর্পতাং ভবন্তৌ ॥ ৬৮ ॥
উভৌ। [ উপেত্য ] বিজয়তাং দেবঃ ॥ ৬৯ ॥

( নেপথ্যে ) আর আত্মগরিমা প্রকাশে কোন প্রয়োজন নাই। কারণ, রাজার সাক্ষাতেই আমাদের মধ্যে কে শ্রেষ্ঠ, কে অপকৃষ্ট, তাহার পরিচয় হইবে ॥ ৫৯।
রাজা। ( শ্রবণ করিয়া ) সখে! তোমার সুনীতিরূপ পাদপের কুসুম উদ্গত হইয়াছে। ৬০ ॥
বিদূ। ফলও দর্শন করিতে পাইবেন। ৬১ ॥

( কঞ্চুকীর প্রবেশ। )

কঞ্চু। দেব! অমাত্য বিজ্ঞাপন করিয়াছেন, কর্ত্তার আদেশ প্রতিপালিত হইয়াছে। পুনশ্চ, এই হরদত্ত এবং গণদাস দুই ব্যক্তিই আসিয়াছে। ইহারা উভয়ে অভিনয়শিক্ষা প্রদান করিয়া থাকে। উভয়েই যেন সাক্ষাৎ দুই ভাগ দেহ ধারণ পূর্ব্বক পরস্পর জয় ইচ্ছা করত আপনাকে অবলোকন করিবার নিমিত্ত উদ্যুক্ত হইয়াছে ॥ ৬২।
রাজা। উভয়কেই প্রবেশ করাও। ৬৩।
কঞ্চু। যে আজ্ঞা। ৬৪। ( এই বলিয়া প্রস্থান ও তাহাদের সহিত প্রবেশ )
কঞ্চু। আপনারা এই দিকে আসুন। ৬৫ ॥
গণ। ( রাজাকে অবলোকন করিয়া ) অহো! রাজার মহিমা কি দুরবগাহ! এই নরপতি সমস্ত লোকের বিশেষ পরিচিত এবং সর্ব্বপ্রকারে মনঃপ্রীতিজনক। তথাপি আমি ত্রস্ত হইয়া ইঁহার সন্নিধানে গমন করিতেছি। পুনশ্চ, ইঁহাকে যদিও পুনঃ পুনঃ অবলোকন করিয়াছি, তাহা হইলেও এই ব্যক্তি গাম্ভীর্য্যে সমুদ্রের সদৃশ আমার দৃষ্টিপথে নূতন নূতন ভাবে প্রতিক্ষণ আবির্ভূত হইয়াছেন ॥ ৬৬ ॥
হর। এই পুরুষাকারে আবির্ভূত জ্যোতির নিঃসন্দেহই কোন মহিমা আছে, কেন না, আমি দৌবারিকের সমীপে প্রবেশে আদেশ প্রাপ্ত হইয়া এই কঞ্চুকীর সহিত নিকটে গমন করিতেছি। এক্ষণে ইঁহার তেজঃস্বরূপ দৃষ্টি বিনষ্ট করিয়া পুনর্ব্বার যেন বিনা কথনেই সন্নিকটে গমন করিতে আমাকে নিষেধ করিতেছে ॥ ৬৭ ॥
কঞ্চু। এই মহারাজ! আপনারা উভয়ে সমীপস্থ হউন ॥ ৬৮ ॥
( উভয়ে উপস্থিত হইয়া ) মহারাজ জয়যুক্ত হউন ॥ ৬৯ ॥

রাজা। স্বাগতং ভবদ্ভ্যাম্। ( পরিজনং বিলোক্য ) আসনে তাবদত্রভবতোঃ।

( উভৌ পরিজনোপনীতয়োরাসনয়োরুপবিষ্টৌ। )

রাজা। কিমিদং? শিষ্যোপদেশকালে যুগপদাচার্য্যাভ্যামত্রোপস্থানম্॥ ৭০॥

গণ। দেব! শ্রূয়তাম্। ময়া সুতীর্থাদভিনয়বিদ্যা শিক্ষিতা। দত্তপ্রয়োগশ্চাস্মি দেবেন, দেব্যা চ পরিগৃহীতঃ॥ ৭১॥

রাজা। বাঢ়ং জানে। ততঃ কিম্? ৭২॥

গণ। সোঽহমধুনা হরদত্তেন প্রধানপুরুষসমক্ষম্ "অয়ং ন মে পাদরজসাপি তুল্য" ইত্যধিক্ষিপ্তঃ॥৭৩॥

হর। দেব! অয়মেব প্রথমং পরিবাদকরঃ। অত্রভবতঃ কিল মম চ সমুদ্রপল্বলয়োরিবান্তরমিতি। তদত্রভবানিমং মাং চ শাস্ত্রে প্রয়োগে চ বিমৃশতু। দেব এব নৌ বিশেষতঃ প্রাশ্নিকঃ॥ ৭৪॥

বিদূ। সমত্থং পড়িণ্ণাদম্॥ ৭৫॥

গণ। প্রথমঃ কল্পঃ। অবিহিতো দেবঃ শ্রোতুমর্হতি॥ ৭৬॥

রাজা। তিষ্ঠ তাবৎ। পক্ষপাতমত্র দেবী মন্যতে। তদস্যাঃ পণ্ডিতকৌশিকীসহিতায়াঃ সমক্ষমেব ন্যায্যো ব্যবহারঃ॥ ৭৭॥

বিদূ। সুট্‌ঠু ভবং ভণাদি॥ ৭৮॥

আচার্য্যৌ। যদ্দেবায় রোচতে॥ ৭৯॥

রাজা। মৌদ্গল্য! অমুং প্রস্তাবং নিবেদ্য পণ্ডিতকৌশিক্যা সার্দ্ধমাহূয়তাং দেবী॥ ৮০॥

কঞ্চু। যদাজ্ঞাপয়তি দেবঃ॥ ৮১॥ ( ইতি নিষ্ক্রম্য সপরিব্রাজিকয়া দেব্যা সহ প্রবিষ্টঃ। )

রাজা। আপনাদের কুশল ত? ( পরিজনদিগের প্রতি অবলোকন করিয়া ) আচার্য্য মহাশয়দিগকে আসন প্রদান কর।

( পরিজন কর্ত্তৃক আনীত আসনে উভয়ের উপবেশন। )

রাজা। আপনাদিগের শিষ্যদিগকে উপদেশ প্রদান করিবার এই উত্তম সময়, কি নিমিত্ত এক কালীন উভয়েই এস্থানে আগমন কবিলেন? ৭০॥

গণ। দেব! শ্রবণ করুন্। আমি সর্ব্বতোভাবে সদ্‌গুরুর সন্নিধানে সম্যক্‌রূপে অভিনয়-বিদ্যা শিক্ষা করিয়াছি। মহারাজও আমাকে অভিনয়াধিকারে নিয়োগ করিয়াছেন এবং দেবীও স্বয়ং আমাকে সম্যক্‌প্রকারে অনুগ্রহ করিয়া থাকেন॥ ৭১॥

রাজা। হাঁ, আমি সবিশেষ জ্ঞাত আছি, তার পর কি, তাহা প্রকাশ করুন॥ ৭২॥

গণ। এই হরদত্ত, প্রধান প্রধান ব্যক্তিদিগের নিকট এই কথা বলিয়া আমাকে অপমানিত করিয়াছে যে, এই ব্যক্তি আমার পদধূলিরও যোগ্য নহে॥ ৭৩॥

হর। দেব! এই গণদাসই অগ্রে আমার নিন্দা করিয়াছে, এই ব্যক্তি ইহাও বলিয়া থাকে যে আমাতে আর ইহাতে সমুদ্র ও সরোবর প্রভেদ। অতএব মহারাজ! আপনি শাস্ত্রবিষয়ে ও অভিনয় বিষয়ে আমাদিগের উভয়ের পরীক্ষা গ্রহণ করুন। আপনিই আমাদিগের উভয়ের মধ্যে তারতম্য বিশেষ বিদিত আছেন। আপনি প্রশ্ন করিয়া উপস্থিত বিবাদের মীমাংসা করিয়া দিতে পারিবেন॥৭৪

বিদূ। তোমার এইরূপ অপবাদ সর্ব্বতোভাবেই যুক্তিযুক্ত বটে॥ ৭৫॥

গণ। আচ্ছা, উত্তম কথা। মহারাজ! অবহিত-চিত্তে শ্রবণ করুন॥ ৭৬॥

রাজা। ক্ষণেক স্থির হও। রাজ্ঞী এই বিষয়ে পক্ষপাত বিবেচনা করিতে পারেন। অতএব পণ্ডিত কৌশিকীর সহিত তাঁহার গোচরেই এ বিষয়ের মীমাংসা হওয়া উচিত॥ ৭৭॥

বিদূ। আপনি উত্তম বলিয়াছেন॥ ৭৮॥

আচার্য্যদ্বয়। মহারাজের যেরূপ অভিপ্রায়॥ ৭৯॥

রাজা। মৌদ্গল্য! এই উপস্থিত প্রস্তাব জ্ঞাপন পূর্ব্বক পণ্ডিত কৌশীকীর সহিত দেবীকে আনয়ন কর॥ ৮০॥

কঞ্চু। যে আজ্ঞা মহারাজ! ৮১॥ (এই কথা বলিয়া প্রস্থান করিয়া পুনর্ব্বার দেবীর সহিত প্রবেশ)

কঞ্চু। ইত ইতো ভবতি ॥ ৮২ ॥

ধারি। (পরিব্রাজিকাং বিলোক্য) ভঅবদি! হরদত্তস্স গণদাসস্স অ সংরম্ভং কহং পেক্খসি ॥৮৩॥

পরি। অলং স্বপক্ষাবসাদশঙ্কয়া। ন পরিহীয়তে প্রতিবাদিনো গণদাসঃ ॥ ৮৪ ॥

ধারি। জইবি এব্বং তহবি রাঅপরিগ্গহো সে পহুত্তণং উবহরদি ॥ ৮৫ ॥

পরি। অয়ি রাজ্ঞীশব্দভাজনমাত্মানমপি চিন্তয়তু ভবতী। পশ্য—

অতিমাত্রভাসুরত্বং পুষ্যতি ভানোঃ পরিগ্রহাদনলঃ।
অধিগচ্ছতি মহিমানং চন্দ্রোঽপি নিশাপরিগৃহীতঃ ॥ ৮৬ ॥

বিদূ। অবিহা অবিহা! উবট্ঠিদা দেবী পীঠমদ্দিঅং পণ্ডিদকোসিঅং পুরোকরিঅ তত্তভোদী ধারিণী ॥ ৮৭ ॥

রাজা। পশ্যামোনাং, যৈষা—

মঙ্গলালঙ্কৃতা ভাতি কৌশিক্যা যতিবেশয়া।
ত্রয়ী বিগ্রহবত্যেব সমমধ্যাত্মবিদ্যয়া ॥ ৮৮ ॥

পরি। (উপেত্য) বিজয়তাং দেবঃ ॥ ৮৯ ॥

রাজা। ভগবতি! অভিবাদয়ে ॥ ৯০ ॥

পরি। মহাসারপ্রসবয়োঃ সদৃশক্ষময়োর্দ্বয়োঃ।
ধারিণীভূতধারিণ্যোর্ভব ভর্ত্তা শরচ্ছতম্ ॥ ৯১ ॥

ধারি। জেদু জেদু অজ্জউত্তো ॥ ৯২ ॥

রাজা। স্বাগতং দেব্যৈ (পরিব্রাজিকাং বিলোক্য) ভগবতি ক্রিয়তামাসনপরিগ্রহঃ ॥ ৯৩॥

---

কন। এই দিকে, এই দিকে মহারাজ্ঞী ॥ ৮২ ॥

ধারি। (পরিব্রাজিকাকে অবলোকন পূর্ব্বক) ভগবতি! হরদত্ত ও এবং গণদাস এই ব্যক্তিদ্বয়ের বিবাদে আপনি কি প্রকার বুঝিতেছেন? ৮৩ ॥

পরি। স্বীয় পক্ষের পরাভব আশঙ্কা করিবেন না, গণদাস প্রতিবাদী হরদত্ত অপেক্ষা কোন ক্রমেই হীন নহে ॥ ৮৪ ॥

ধারি। যদ্যপি এরূপ হয়, তাহা হইলে রাজা যে আত্মীয় বিবেচনায় সবিশেষ অনুগ্রহ করেন, তজ্জন্য গণদাসের প্রভুত্ব বর্দ্ধিতই হইবে ॥ ৮৫ ॥

পরি। অয়ি! আপনাকে আপনি রাজ্ঞী বলিয়া জ্ঞান করুন। দেখুন, অগ্নি দিবাকরের অনুপ্রবেশ বশতঃ অতিশয় দীপ্তি ধারণ করিয়া থাকে এবং চন্দ্রমাও নিশার সংসর্গে বিশেষ সমৃদ্ধি উপভোগ করিয়া থাকেন ॥ ৮৬ ॥

বিদূ। কি আশ্চর্য্য! কি আশ্চর্য্য! দেবী রাজ্ঞী ধারিণী, সহচারিণী ও পণ্ডিত কৌশিকীকে অগ্রে করিয়া আসিয়াছেন ॥ ৮৭ ॥

রাজা। রাজ্ঞী যে প্রকার, আমি তাহা সবিশেষই অবলোকন করিতেছি। তথাহি, ধর্ম্ম এবং সতীত্ব প্রভৃতি সর্ব্বপ্রকার পবিত্র গুণে এবং মঙ্গলনিমিত্তক দ্রব্যসমূহে ভূষিতা এই দেবী যতিবেশধারিণী কৌশিকীর সাহচর্য্যে মূর্ত্তিমতী অধ্যাত্ম-বিদ্যার ন্যায় দীপ্তি পাইতেছেন ॥ ৮৮ ॥

(নিকটে যাইয়া) মহারাজ জয়যুক্ত হউন ॥ ৮৯ ॥

রাজা। ভগবতি! প্রণাম করি ॥ ৯০ ॥

পরি। মহারাজ! মহাসার হইতে সমুৎপন্ন ও সর্ব্বপ্রকারে সমানরূপ ক্ষমতা-বিশিষ্টা ধারিণী এবং পৃথিবী এই উভয়ের ভর্ত্তা হইয়া শতবর্ষ পর্য্যন্ত জীবিত থাকিয়া সুখসম্ভোগ করিতে থাকুন্ ॥ ৯১ ॥

ধারি। আর্য্যপুত্র! আপনি জয়যুক্ত হউন, জয়যুক্ত হউন ॥ ৯২ ॥

রাজা। দেবি! আপনার সুখে আগমন হইয়াছে ত? (পরিব্রাজিকাকে সন্দর্শন পূর্ব্বক) ভগবতি! আসনে উপবেশন করুন্ ॥ ৯৩ ॥

সর্ব্বে উপবিশন্তি।]

রাজা। ভগবতি! অত্রভবতোর্হরদত্তগণদাসয়োঃ পরস্পরং বিজ্ঞানসংঘর্ষিণোর্ভবত্যা প্রাশ্নিকপদমধ্যাসনীয়ম্॥ ৯৪॥

পরি।(সস্মিতম্) অলমুপালম্ভেন, পত্তনে সতি গ্রামে রত্নপরীক্ষা? ৯৫॥

রাজা। নৈতদেবম্। পণ্ডিতকৌশিকী খলু ভগবতী পক্ষপাতিনাবহং দেবী চ॥ ৯৬॥

আচার্য্য। সম্যগাহ দেবঃ। মধ্যস্থা ভগবতী নৌ গুণদোষতঃ পরিচ্ছেত্তুমর্হতি॥ ৯৭॥

রাজা। তেন হি প্রস্তূয়তাং বিবাদঃ॥ ৯৮॥

পরি। দেব! প্রয়োগপ্রধানং হি নাট্যশাস্ত্রম্। কিমত্র বাগ্ব্যবহারেণ। কথং বা দেবী মন্যতে॥ ৯৯॥

দেবী। জই মং পুচ্ছসি তদা এদাণং বিবাদো এব্ব ণ মে রুচ্চদি॥ ১০০॥

গণ। দেবি! ন মাং সমানবিদ্যতয়া পরিভবনীয়মবগন্তুমর্হসি॥ ১০১॥

বিদূ। ভো পেক্খামো উঅবংভরিসংবাদং কিং মুধা বেদণদাণেণ এদাণং॥ ১০২॥

দেবী। ণং কলহপ্পিআসি॥ ১০৩॥

বিদূ। মা এব্বং চণ্ডি। অণ্ণোণ্ণকলহপ্পিআণং লত্তহত্থিণং এক্কদরস্সিং আণজ্জিদে কুদো

রাজা। নন্বাঙ্গসৌষ্ঠবাতিশয়মুভয়োর্দৃষ্টবতী ভগবতী ১০৫॥

পরি। অথ কিম্॥ ১০৬॥

রাজা। তদিদানীমতঃ পরং কিমাভ্যাং প্রত্যায়য়িতব্যম্॥ ১০৭॥

(সকলে উপবিষ্ট হইলেন।)

রাজা। ভগবতি! এই পূজনীয় হরদত্ত এবং গণদাস পরস্পর প্রয়োগবিজ্ঞান লইয়া বিবাদবিষয়ে প্রবৃত্ত হইয়াছেন। ইঁহাদিগের বিবাদ আপনাকে মীমাংসা করিয়া দিতে হইবে॥ ৯৪॥

পরি। (ঈষৎ হাস্য সহকারে) তিরস্কারে কোন প্রয়োজন নাই। নগর থাকিতে গ্রামে রত্নপরীক্ষা? ৯৫॥

রাজা। ইহা সেরূপ প্রকার নহে। পণ্ডিত কৌশিকী এবং আমি ও দেবী উভয়েই পক্ষপাতী॥ ৯৬॥

আচার্য্য। মহারাজ ন্যায্য কথাই বলিয়াছেন, ভগবতীর কাহারও প্রতি পক্ষপাতিত্ব নাই। অতএব আমাদের গুণদোষ বিচার পূর্ব্বক এই উপস্থিত বিবাদের মীমাংসা করিয়া দিতে পারেন॥ ৯৭॥

রাজা। তবে বিবাদের প্রস্তাব হউক॥ ৯৮॥

পরি। মহারাজ! নাট্যশাস্ত্র প্রায়ই প্রয়োগের উপর নির্ভর করিয়া থাকে, এই কারণে এই উপস্থিত বিষয়ে বাগ্‌বিতণ্ডার প্রয়োজন নাই। এ বিষয়ে দেবীর কি অভিমত হয়, তাহাই প্রথমে দেখা যাউক॥ ৯৯॥

দেবী। আমাকে যদি জিজ্ঞাসা করেন, তবে ইঁহাদের বিবাদ আমার অভিলাষ নহে॥ ১০০॥

গণ। দেবি! তুল্যবিদ্যা-বিশিষ্ট বলিয়া আমাকে পরাভূত বলিয়া জ্ঞান করিবেন না॥ ১০১॥

বিদূ। ইহারা দুই জনেই স্বার্থপরায়ণ। ইহাদিগের জয় আর পরাজয়রূপ ব্যবহার সন্দর্শন করিব। নতুবা ইহাদিগকে বৃথা বেতনাদি দেওয়ায় প্রয়োজন কি? ১০২॥

দেবী। তুমি নিশ্চিতই কলহপ্রিয়॥ ১০৩॥

বিদূ। অয়ি কোপনস্বভাবে! এরূপ জ্ঞান করিবেন না। পরস্পরবিবাদপ্রিয় মত্ত গজযূথের মধ্যে একতরের পরাভব না হইলে শান্তির সম্ভাবনা থাকে না॥ ১০৪॥

রাজা। ভগবতি! ইহাদিগের উভয়ের অঙ্গ-সৌষ্ঠবাদি অবলোকন করিয়াছেন? ১০৫॥

পরি। হাঁ, দর্শন করিয়াছি॥ ১০৬॥

রাজা। তাহা হইলে অধুনা ইঁহারা আর ইহার উপর কি দেখাইয়া আপনাদের মধ্যে তারতম্য আমাদিগকে বুঝাইয়া দিবেন? ১০৭॥

পরি। তদেব বক্তুকামাস্মি।

শিষ্টা ক্রিয়া কস্যচিদাত্মসংস্থা, সংক্রান্তিরন্যস্য বিশেষযুক্তা।

যস্যোভয়ং সাধু স শিক্ষকাণাং, ধুরি প্রতিষ্ঠাপয়িতব্য এব ॥ ১০৮ ॥

বিদূ। সুদং অজ্জেহিং ভঅবদীএ বঅণং। এস পিণ্ডেতথো উবদেসদংসণদো ণিণ্ণআত্তি ॥ ১০৯ ॥

হর। পরমভিমতং নঃ ॥ ১১০ ॥

গণ। দেবি! এবং স্থিতম্? ১১১ ॥

দেবী। জদা উণ মন্দমেধা সিস্সা উবদেহং মলিণেদি। তদাণং আ আঅরি অস্স দোষো ॥ ১১২ ॥

রাজা। দেবি! এবমাপঠ্যতে। বিনেতুরদ্রব্যপরিগ্রহোঽপি বুদ্ধিলাঘবং প্রকাশয়তি ॥ ১১৩ ॥

দেবী। (জনান্তিকম্) কহং দাণিং। (গণদাসং বিলোক্য প্রকাশম্) অলং অজ্জউত্তস্স উস্সাহ-কারণং মণোহরং পরিপূরিঅ। বিরম ণিরত্থাদো আরম্ভাদো ॥ ১১৪ ॥

বিদূ। সুট্ঠু ভোদী ভণাদি। ভো গণদাস সঙ্গীদঅপদোবলম্ভি অসরস্সইউবাঅণমোদআইং খাদমান-স্স কিং দে মুহণিগভহেণ বিবাদেণ ॥ ১১৫ ॥

গণ। সত্যময়মেবার্থো দেবীবাক্যস্য শ্রূয়তামবসরপ্রাপ্তমিদানীম্।

লব্ধাস্পদোঽস্মীতি বিবাদভীরোস্তিতিক্ষমাণস্য পরেণ নিন্দাম্।

যস্যাগমঃ কেবলজীবিকায়ৈ, তং জ্ঞানপণ্যং বণিজং বদন্তি ॥ ১১৬ ॥

দেবী। অইরোবণীদঃ দে সিস্সা অপরিণিট্ঠিদস্স উবদেসস্স উণ অণজ্জং আবেদণম্ ॥ ১১৭ ॥

---

পরি। তাহা আমি বলিতে অভিলাষ করি। কোন কোন শিক্ষক নিজে বিশিষ্টরূপে অভিনয়াদি কার্য্য সম্পন্ন করিতে পারেন, আর কেহ কেহ বা শিষ্যদিগকে বিশেষরূপ সেই ব্যাপার শিক্ষা প্রদান করিয়া তাহাদিগের দ্বারা সম্যক্‌রূপে সাধন করিতে সক্ষম হইয়া থাকেন। এই উভয়গুলি যাহাতে বিদ্যমান আছে, সেই ব্যক্তি শিক্ষকদিগের মধ্যে সর্ব্ব প্রধান পদে প্রতিষ্ঠিত হইবার উপযুক্তপাত্র ॥ ১০৮

বিদূ। আপনারা উভয়ে ভগবতীর কথা শ্রবণ করিলেন। উপদেশ সন্দর্শনে সবিশেষে তারতম্য নির্ণয় হইয়া থাকে, ইহাই যথার্থ তাৎপর্য্য ॥ ১০৯ ॥

হর। ইহাতে আমাদিগের সর্ব্বতোভাবে অভিপ্রায় আছে ॥ ১১০ ॥

গণ। দেবি! ইহাই স্থিরীকৃত হইল? ১১১।

দেবী। শিষ্য বিশিষ্টরূপ মেধা-সম্পন্ন না হইলে এবং শিষ্য যদি উপদেশের বৈপরীত্য ব্যবহারাদি করে, তাহাতে কি শিক্ষকের দোষ হইবে? ১১২।

রাজা। দেবি! এই প্রকার প্রসিদ্ধি আছে, তাদৃশ ভ্রমে ধীশালীকে উপদেশ প্রদান করিলে তাহা দ্বারা আচার্য্যের বুদ্ধির প্রখরতাই হইয়া থাকে ॥ ১১৩ ॥

দেবী। (জনান্তিকে) অধুনা কিরূপ করা কর্ত্তব্য। (গণদাসকে সন্দর্শন করিয়া প্রকাশ্যে।) আর্য্য-পুত্রের অভিলাষ পূরণ করা সহজ ব্যাপার নহে। উহাতে তাঁহার ঔৎসুক্য বর্দ্ধিত ভিন্ন খর্ব্বীকৃত হইবে না। অতএব নিষ্ফল উদ্যোগ অথবা বৃথা চেষ্টা হইতে নিরস্ত হউন্। ১১৪ ॥

বিদূ। আপনি উত্তম বলিয়াছেন। অহে গণদাস! তুমি সঙ্গীতাদিচর্চ্চায় প্রত্যহ বাগ্‌দেবীর-প্রদত্ত উপঢৌকনস্বরূপ মোওয়া খাওয়াইয়া থাক, নিরর্থক শুষ্ক কলহ করিয়া আপনার সে সুখের হানি করি-তেছ কেন? ১১৫ ॥

গণ। যে যাহা বলিলেন, তাহা সর্ব্বপ্রকারেই সত্য, আমি এক্ষণে অবকাশ প্রাপ্ত হইয়াছি, অতএব বলিতেছি, তাহা অবহিতচিত্তে শ্রবণ করুন্। আমি সর্ব্বপ্রকারেই লব্ধ-প্রতিষ্ঠ হইয়াছি, এইরূপ চিন্তা দ্বারা যাহারা কলহে ভয় করিয়া অপরকৃত নিন্দা সহ্য করত একমাত্র জীবনযাত্রার নিমিত্ত শাস্ত্রের অনুশীলন করে, তাহাকে জ্ঞানবিক্রয়ী বণিক্ বলিয়া থাকে ॥ ১১৬ ॥

দেবী। আপনার শিষ্যা অত্যল্প দিবস হইল শিক্ষা করিতেছেন, এই কারণে উপদেশ স্থায়িত্ব লাভ করিতে পারে নাই; সুতরাং এমত অবস্থায় সকল লোকের সমক্ষে তাহার অভিনয়াদি প্রদর্শন কোনক্রমেই যুক্তিসঙ্গত নহে ॥ ১১৭ ॥

